সঞ্চিতা

প্রলয়-পথিক চল্‌বি ফিরি
দ'ল্‌বি পাহাড় কানন গিরি
হাঁকছে বাদল, ঘিরি' ঘিরি'
নাচ্‌ছে সিন্ধুজল!
চল্‌রে জলের যাত্রী এবার
মাটির বুকে চল্‌।

সর্বহারা

# সাম্যবাদী

গাহি সাম্যের গান—
যেখানে আসিয়া এক হয়ে গেছে সব বাধা-ব্যবধান,
যেখানে মিশেছে হিন্দু-বৌদ্ধ-মুসলিম ক্রীশ্চান !
গাহি সাম্যের গান !
কে তুমি ?—পার্সী ? জৈন ? ইহুদী ? সাঁওতাল, ভীল, গারো ?
কনফুসিয়াস্ ? , চার্বাক-চেলা ? ব'লে যাও, বলো আরো !
বন্ধু, যা খুশি হও,
পেটে পিঠে কাঁধে মগজে যা-খুশি পুঁথি ও কেতাব বও,
কোরান-পুরাণ-বেদ-বেদান্ত-বাইবেল-ত্রিপিটক-
জেন্দাবেস্তা-গ্রন্থসাহেব প'ড়ে যাও, যত সখ—
কিন্তু কেন এ পণ্ডশ্রম, মগজে হানিছ শূল !
দোকানে কেন এ দর-কষাকষি ?—পথে ফুটে তাজা ফুল ?
তোমাতে রয়েছে সকল কেতাব সকল কালের জ্ঞান,
সকল শাস্ত্র খুঁজে পাবে সখা, খুলে দেখ নিজ প্রাণ !
তোমাতে রয়েছে সকল ধর্ম, সকল যুগাবতার,
তোমার হৃদয় বিশ্ব-দেউল সকলের দেবতার।
কেন খুঁজে ফের' দেবতা ঠাকুর মৃত পুথি-কঙ্কালে ?
হাসিছেন তিনি অমৃত-হিয়ার নিভৃত অন্তরালে।

বন্ধু বলিনি ঝুট,
এইখানে এসে লুটাইয়া পড়ে সকল রাজমুকুট।
এই হৃদয়ই সে নীলাচল, কাশী, মথুরা, বৃন্দাবন,
বুদ্ধ-গয়া এ, জেরুজালেম এ, মদীনা কাবা-ভবন,

মস্‌জিদ এই, মন্দির এই, গির্জা এই হৃদয়,
এইখানে ব'সে ঈসা মূসা পেল সত্যের পরিচয়।
এই রণ-ভূমে বাঁশীর কিশোর গাহিলেন মহা গীতা,
এই মাঠে হ'ল মেষের রাখাল নবীরা খোদার মিতা।
এই হৃদয়ের ধ্যান-গুহা-মাঝে বসিয়া শাক্যমুনি,
ত্যজিল রাজ্য মানবের মহা-বেদনার ডাক শুনি'।
এই কন্দরে আরব-দুলাল শুনিতেন আহ্বান,
এইখানে বসি, গাহিলেন তিনি কোরানের সাম-গান
মিথ্যা শুনিনি ভাই,
এই হৃদয়ের চেয়ে বড় কোনো মন্দির কাবা নাই।

*　　*　　*　　*

## ঈশ্বর

কে তুমি খুঁজিছ জগদীশে ভাই আকাশ পাতাল জুড়ে'
কে তুমি ফিরিছ বনে-জঙ্গলে, কে তুমি পাহাড়-চূড়ে ?
হায়, ঋষি দরবেশ,
বুকের মানিকে বুকে ধ'রে তুমি খোঁজ তাঁরে দেশ দেশ।
সৃষ্টি রয়েছে তোমা' পানে চেয়ে তুমি আছ চোখ বুজে,
স্রষ্টারে খোঁজো—আপনারে তুমি আপনি ফিরিছ খুঁজে
ইচ্ছা অন্ধ! আঁখি খোলো, দেখ দর্পণে নিজ কায়া,
দেখিবে, তোমারি সব অবয়বে প'ড়েছে তাঁহার ছায়া।
শিহরি উঠো না' শাস্ত্রবিদেরে ক'রোনাক' বীর ভয়—
তাহারা খোদার খোদ 'প্রাইভেট সেক্রেটারী' তো নয়
সকলের মাঝে প্রকাশ তাঁহার, সকলের মাঝে তিনি!
আমারে দেখিয়া আমার অদেখা জন্মদাতারে চিনি!
রত্ন লইয়া বেচা-কেনা করে বণিক সিন্ধু-কূলে—
রত্নাকরের খবর তা ব'লে পুছো না ওদেরে ভুলে',

উহারা রত্ন-বেনে
রত্ন চিনিয়া মনে করে ওরা রত্নাকরেও চেনে !
ডুবে নাই তারা অতল গভীর রত্ন-সিন্ধু-তলে,
শাস্ত্র না ঘেঁটে ডুব দাও সখা, সত্য-সিন্ধু-জলে !

* * *

## মানুষ

গাহি সাম্যের গান--
মানুষের চেয়ে বড় কিছু নাই, নহে কিছু মহীয়ান্
নাই দেশ-কাল-পাত্রের ভেদ, অভেদ ধর্মজাতি,
সব দেশে সব কালে ঘরে-ঘরে তিনি মানুষের জ্ঞাতি।

'পূজারী, দুয়ার খোলো,
ক্ষুধার ঠাকুর দাঁড়ায়ে দুয়ারে পূজার সময় হ'ল।
স্বপন দেখিয়া আকুল পূজারী খুলিল ভজনালয়,
দেবতার বরে আজ রাজা-টাজা হ'য়ে যাবে নিশ্চয় !
জীর্ণ-বস্ত্র শীর্ণ-গাত্র, ক্ষুধায় কণ্ঠ ক্ষীণ—
ডাকিল পান্থ, 'দ্বার খোলো বাবা খাইনি তো সাত দিন'।
সহসা বন্ধ হ'ল মন্দির, ভুখারী ফিরিয়া চলে,
তিমিররাত্রি' পথ জুড়ে তার ক্ষুধার মানিক জ্বলে !
ভুখারী ফুকারী' কয়,
'ঐ মন্দির পূজারীর, হায় দেবতা, তোমার নয়।'
মস্‌জিদে কাল শির্‌ণী আছিল,—অঢেল গোস্ত রুটি,
বাঁচিয়া গিয়াছে, মোল্লা সাহেব হেসে তাই কুটি কুটি !
এমন সময় এলো মুসাফির, গায়ে আজারির চিন্
বলে, 'বাবা আমি ভুখা ফাকা আছি আজ নিয়ে সাতদিন !
তেরিয়া হইয়া হাঁকিল মোল্লা—'ভ্যালা হ'ল দেখি ল্যাঠা,
ভুখা আছ মর' গো-ভাগাড়ে গিয়ে ! নমাজ পড়িস বেটা ?

ভুখারী কহিল, 'না বাবা", মোল্লা হাঁকিল—'তা হলে শালা
সোজা পথ দেখ!' গোশ্‌ত-রুটি নিয়া মসজিদে দিল তালা।
ভুখারী ফিরিয়া চলে,
চলিতে চলিতে বলে—
'আশীটা বছর কেটে গেল, আমি ডাকিনী তোমায় কভু,
আমার ক্ষুধার অন্ন তা' ব'লে বন্ধ করনি প্রভু,
তব মস্‌জিদ মন্দিরে প্রভু নাই মানুষের দাবী।
মোল্লা পুরুত লাগায়েছে তার সকল দুয়ারে চাবী!

কোথা চেঙ্গিস, গজনী মামুদ, কোথায় কালাপাহাড়?
ভেঙে ফেল ঐ ভজনালয়ের যত তালা-দেওয়া দ্বার।
খোদার ঘরে কে কপাট লাগায়, কে দেয় সেখানে তালা
সব দ্বার এর খোলা রবে, চালা হাতুড়ি শাবল চালা!
হায় রে ভজনালয়,
তোমার মিনারে চড়িয়া ভণ্ড গাহে স্বার্থের জয়
মানুষেরে ঘৃণা করি'
ও' কারা কোরাণ, বেদ, বাইবেল চুম্বিছে মরি মরি!
ও মুখ হইতে কেতাব গ্রন্থ নাও জোর ক'রে কেড়ে
যাহারা আনিল গ্রন্থ—কেতাব সেই মানুষেরে মেরে।
পুজিছে গ্রন্থ ভণ্ডের দল।—মূর্খরা সব, শোনো,
মানুষ এনেছে গ্রন্থ; গ্রন্থ আনেনি মানুষ কোনো।
আদম দাউদ ঈসা মুসা ইব্রাহিম মোহাম্মদ
কৃষ্ণ বুদ্ধ নানক কবির—বিশ্বের সম্পদ,
আমাদেরি এরা পিতা পিতামহ, এই আমাদেরি মাঝে
তাঁদেরি রক্ত কম-বেশী ক'রে প্রতি ধমনীতে রাজে!
আমরা তাঁদেরি সন্তান, জ্ঞাতি, তাঁদেরি মতন দেহ!
কে জানে কখন মোরাও অমনি হয়ে যেতে পারি কেহ!

হেসো না বন্ধু। আমার আমি সে কত অতল অসীম,
আমিই কি জানি কে জানে কে আছে
আমাতে মহামহিম!

হয়তো আমাতে আসিছে কল্কি, তোমাতে মেহেদী ঈসা,
কে জানে কাহার অন্ত ও আদি, কে পায় তাহার দিশা,
কাহারে করিছ ঘৃণা তুমি ভাই, কাহারে মারিছ লাথি?
হয়তো উহারি বুকে ভগবান জাগিছেন দিবা-রাতি!
অথবা হয়তো কিছুই নহে সে, মহান উচ্চ নহে,
আছে ক্লেদাক্ত ক্ষত-বিক্ষত পড়িয়া দুঃখ-দহে,
তবু জগতের যত পবিত্র গ্রন্থ ভজনালয়
ঐ একখানি ক্ষুদ্র দেহের সম পবিত্র নয়।
হয়তো উহারি ঔরসে ভাই উহারই কুটীর-বাসে
জন্মিছে কেহ—জোড়া নাই যার জগতের ইতিহাসে!
যে বাণী আজিও শোনেনি জগৎ যে "মহাশক্তিধরে"
আজিও বিশ্ব দেখেনি,—হয়তো আসিছে সে এরই ঘরে!
ও কে? চণ্ডাল? চমকাও কেন? নহে ও ঘৃণ্য জীব!
ওই হ'তে পারে হরিশচন্দ্র, এই শ্মশানের শিব?
আজ চণ্ডাল, কাল হ'তে পারে মহাযোগী সম্রাট,
তুমি কাল তারে অর্ঘ্য দানিবে, করিবে নান্দী-পাঠ।
রাখাল বলিয়া কারে করো হেলা, ও হেলা কাহারে বাজে,
হয়তো গোপনে ব্রজের গোপাল এসেছে রাখাল সাজে।
চাষা বলে করো ঘৃণা!
দেখো চাষা রূপে লুকিয়ে জনক বলরাম এলো কিনা।
যত নবী ছিল মেষের রাখাল, তারাও ধরিল হাল,
তারাই আনিল অমর বাণী—যা আছে, রবে চিরকাল!

দ্বারে গালি খেয়ে ফিরে হায় নিতি ভিখারী ও ভিখারিনী,
তারি মাঝে কবে এলো ভোলানাথ গিরিজায়া, তা কি চিনি।
তোমার ভোগের হ্রাস হয় পাছে ভিক্ষা-মুষ্টি দিলে,
দ্বারী দিয়ে তাই মার দিয়ে তুমি দেবতারে খেদাইলে।
সে মার রহিল জমা—
কে জানে তোমায় লাঞ্ছিতা দেবী করিয়াছে কিনা ক্ষমা!

বন্ধু, তোমার বুক-ভরা লোভ, দু'-চোখে স্বার্থ ঠুলি,
নতুবা দেখিতে তোমারে সেবিতে দেবতা হ'য়েছে কুলি।
মানুষের বুকে যেটুকু দেবতা, বেদনা-মথিত সুধা,
তাই লুটে তুমি খাবে পশু? তুমি তা দিয়ে মেটাবে ক্ষুধা?
তোমার ক্ষুধার আহার তোমার মন্দোদরীই জানে
তোমার মৃত্যু-বাণ আছে তব প্রাসাদের কোনখানে
তোমারি কামনা-রাণী,
যুগে যুগে পশু ফেলেছে তোমায় মৃত্যু-বিবরে টানি,

* * *

## পাপ

সাম্যের গান গাই!—
যত পাপী তাপী সব মোর বোন, সব হয় মোর ভাই।
এ পাপ-মুলুকে পাপ করেনিক' কে আছে পুরুষ নারী?
আমরা তো ছার; পাপে পঙ্কিল পাপীদের কাণ্ডারী!
তেত্রিশ কোটি দেবতার পাপে স্বর্গ সে টলমল,
দেবতার পাপ-পথ দিয়া পশে স্বর্গে অসুর দল!
আদম হইতে শুরু করে এই নজরুল তক্ সবে
কম-বেশী ক'রে পাপের ছুরিতে পুণ্যে করেছে জবেহ
বিশ্ব পাপস্থান—
অর্ধেক এর ভগবান, আর অর্ধেক শয়তান!

ধর্মান্ধরা শোনো,
অন্যের পাপ গণিবার আগে নিজেদের পাপ গোণো।
পাপের পঙ্কে পুণ্য পদ্ম, ফুলে ফুলে হেথা পাপ!
সুন্দর এই ধরা-ভরা শুধু বঞ্চনা অভিশাপ।
এদের এড়াতে না পারিয়া যত অবতার আদি কেহ
পুণ্যে দিলেন আত্মা ও প্রাণ, পাপেরে দিলেন দেহ!
বন্ধু, কহিনি মিছে,
ব্রহ্মা বিষ্ণু শিব, হ'তে ধ'রে ক্রমে নেমে এস নীচে --
মানুষের কথা ছেড়ে দাও, যত ধ্যানী মুনি ঋষি যোগী
আত্মা তাঁদের ত্যাগী তপস্বী, দেহ তাঁহাদের ভোগী।
এ-দুনিয়া পাপশালা,
ধর্ম-গাধার পৃষ্ঠে এখানে শূন্য পুণ্য-ছালা!
হেথা সবে সম-পাপী,
আপন পাপের বাট্‌খারা দিয়ে অন্যের পাপ মাপি।
জবাবদিহির কেন এত ঘটা যদি দেবতাই হও,
টুপি প'রে টিকি রেখে সদা বলো যেন তুমি পাপী নও!
পাপী নও যদি কেন এ ভড়ং ট্রেডমার্কার ধুম?
পুলিশী পোশাক পরিয়া হ'য়েছ পাপের আসামী গুম!

বন্ধু, একটা মজার গল্প শোনো,
একদা অপাপ ফেরেশ্‌তা সব স্বর্গ-সভায় কোনো
এই আলোচনা করিতে আছিল বিধির নিয়ম দুষি-
দিন রাত নাই এত পূজা করি, এত ক'রে তাঁরে তুষি,
তবু তিনি যেন খুশী নন্—তাঁর যত স্নেহ দয়া ঝ'রে
পাপ-আসক্ত কাদা ও মাটির মানুষ জাতিরই পরে!
শুনিলেন সব অন্তর্যামী, হাসিয়া সবারে ক'ন—
'মলিন ধুলার সন্তান ওরা, বড় দুর্বল মন—

ফুলে ফুলে সেথা ভুলের বেদনা—নয়নে অধরে শাপ,
চন্দনে সেথা কামনার জ্বালা, চাঁদে চুম্বন-তাপ!
সেথা কামিনীর নয়নে কাজল, শ্রোণীতে চন্দ্রহার,
চরণে লাক্ষা, ঠোঁটে তাম্বুল, দেখে ম'রে আছে মার!
প্রহরী সেখানে চোখা চোখ নিয়ে সুন্দর শয়তান,
বুকে বুকে সেথা বাঁকা ফুল-ধনু, চোখে চোখে ফুল-বাণ!

দেবদূত সবে বলে, 'প্রভু মোরা দেখিব কেমন ধরা,
কেমন সেখানে ফুল ফোটে যার শিয়রে মৃত্যু-জরা।'
কহিলেন বিভু—'তোমাদের মাঝে শ্রেষ্ঠ যে দুইজন
যাক্ পৃথিবীতে, দেখুক কি ঘোর ধরণীর প্রলোভন!'
'হারুত' 'মারুত' ফেরেশতাদের গৌরব রবি-শশী
ধরার ধূলার অংশী হইল মানবের গৃহে পশি'।
কায়ায় কায়ায় মায়া বুলে হেথা ছায়ায় ছায়ায় ফাঁদ,
কমল-দীঘিতে সাত শ' হয়েছে এই আকাশের চাঁদ!
শব্দ গন্ধ বর্ণ হেথায় পেতেছে অরূপ—ফাঁসা,
ঘাটে ঘাটে হেথা ঘট-ভরা হাসি, মাঠে মাঠে কাঁদে বাঁশী!
দু'দিনে আতশী ফেরেশতা-প্রাণ ভিজিল মাটির রসে,
শফরী-চোখের চটুল চাতুরী বুকে দাগ কেটে বসে!
ঘাঘরী ঝলকি' গাগরী দুলাক' নাগরী 'জোহ্‌রা' যায়—
স্বর্গের দূত মজিল সে-রূপে, বিকাইল রাঙা পায়!
অধর-আনার-রসে ডুবে গেল দোজখের নার-ভীতি,
মাটির সোরাহী মস্তানা হ'ল আঙ্গুরী-খুনে তিতি'?
কোথা ভেসে গেল সংযম-বাঁধ, বারণের বেড়া টুটে,
প্রাণ ভ'রে পিয়ে মাটির মদিরা ওষ্ঠ-পুষ্প-পুটে।
বেহেশ্‌তে সব ফেরেশ্‌তাদের বিধাতা কহেন হাসি—
হারুতে মারুতে কি ক'রেছে দেখ ধরণী সর্বনাশী!'

নয়না এখানে যাদু জানে সখা, এক আঁখি-ইশারায়
লক্ষ যুগের মহা-তপস্যা কোথায় উবিয়া যায়!
সুন্দরী বসুমতী
চিরযৌবনা দেবতা ইহার শিব নয়—কাম রতি!

* * *

## বারাঙ্গনা

কে তোমায় বলে বারাঙ্গনা মা, কে দেয় থুতু ও-গায়ে?
হয়তো তোমায় স্তন্য দিয়াছে সীতা-সম সতী মায়ে!
না-ই হ'লে সতী, তবু তো তোমরা মাতা-ভগিনীরই জাতি,
তোমাদের ছেলে আমাদেরই মতো, তারা আমাদের জ্ঞাতি
"আমাদেরই কোন বন্ধু স্বজন আত্মীয় বাবা কাকা
উহাদের পিতা উহাদের মুখে মোদেরই চিহ্ন আঁকা!"
আমাদের মতো খ্যাতি যশ মান তারাও লভিতে পারে,
তাদেরও সাধনা হানা দিতে পারে সদর স্বর্গ-দ্বারে!
স্বর্গবেশ্যা ঘৃতাচী-পুত্র হ'ল মহাবীর দ্রোণ,
কুমারীর ছেলে বিশ্ব-পূজ্য কৃষ্ণ-দ্বৈপায়ণ,
কানীন-পুত্র কর্ণ হইল দান-বীর মহারথী,
স্বর্গ হইতে পতিতা-গঙ্গা শিবেরে পেলেন পতি,
শান্তনু রাজা নিবেদিল প্রেম পুনঃ সেই গঙ্গায়—
তাদেরি পুত্র অমর ভীষ্ম, কৃষ্ণ প্রণমে যায়!
মুনি হ'ল শুনি সত্যকাম সে জারজ জবালা শিশু,
বিস্ময়কর জন্ম যাঁহার—মহাপ্রেমিক সে যীশু!—
কেহ নহে হেথা পাপ-পঙ্কিল, কেহ সে ঘৃণ্য নহে,
ফুটিছে অযুত বিমল কমল কামনা—কালীয় দহে!
শোনো মানুষের বাণী,
জন্মের পর মানব জাতির থাকে নাক' কোনো গ্লানি!
পাপ করিয়াছি বলিয়া কি নাই পুণ্যেরও অধিকার?
শত পাপ করি হয়নি ক্ষুণ্ণ দেবত্ব দেবতার।

অহল্যা যদি মুক্তি লভে মা, মেরী হ'তে পারে দেবী,
তোমরাও কেন হবে না পূজ্যা বিমল সত্য সেবি ?
তব সন্তানে জারজ বলিয়া কোন্ গোঁড়া পাড়ে গালি,
তাহাদেরে আমি এই দু'টো কথা জিজ্ঞাসা করি খালি-
দেবতা গো জিজ্ঞাসি –
দেড় শত কোটি সন্তান এই বিশ্বের অধিবাসী—
কয়জন পিতা-মাতা ইহাদের হ'য়ে নিষ্কাম ব্রতী
পুত্রকন্যা কামনা করিল ? কয়জন সৎ-সতী ?
ক'জন করিল তপস্যা ভাই সন্তান-লাভ তরে ?
কার পাপে কোটি দুধের বাচ্চা আঁতুড়ে জন্মে' মরে !
সেরেফ্ পশুর ক্ষুধা নিয়ে হেথা মিলে নরনারী যত,
সেই কামনার সন্তান মোরা ! তবুও গর্ব কত !
শুন ধর্মের চাঁই—
জারজ কামজ সন্তানে দেখি কোনো সে প্রভেদ নাই
অসতী মাতার পুত্র সে যদি জারজ পুত্র হয় !
অসৎ পিতার সন্তানও তবে জারজ সুনিশ্চয় !

* * *

## নারী

সাম্যের গান গাই—
আমার চক্ষে পুরুষ-রমণী কোন ভেদাভেদ নাই
বিশ্বে যা কিছু মহান সৃষ্টি চির-কল্যাণকর,
অর্ধেক তার করিয়াছে নারী, অর্ধেক তার নর।
বিশ্বে যা-কিছু এল পাপ তাপ বেদনা অশ্রুবারি
অর্ধেক তার আনিয়াছে নর, অর্ধেক তার নারী !
নরক কুণ্ড বলিয়া কে তোমা' করে নারী হেয়জ্ঞান ?
তারে বল, আদি পাপ নারী নহে, সে যে নর-শয়তান

অথবা পাপ যে—শয়তান যে—নর নহে নারী নহে,
ক্লীব সে, তাই নর ও নারীতে সমান মিশিয়া রহে।
এ-বিশ্বে যত ফুটিয়াছে ফুল, ফলিয়াছে যত ফল,
নারী দিল তাহে রূপ-রস-মধু-গন্ধ সুনির্ম্মল!
তাজমহলের পাথর দেখেছ, দেখিয়াছ তার প্রাণ?
অন্তরে তার মমতাজ নারী, বাহিরেতে শা-জাহান!
জ্ঞানের লক্ষ্মী, গানের লক্ষ্মী, শস্য-লক্ষ্মী নারী
সুষমা-লক্ষ্মী নারীই ফিরিছে রূপে রূপে সঞ্চারি।
পুরুষ এনেছে দিবসের জ্বালা তপ্ত রৌদ্রদাহ,
কামিনী এনেছে যামিনী-শান্তি, সমীরণ বারিবাহ!
দিবসে দিয়াছে শক্তি-সাহস, নিশীথে হয়েছে বধূ,
পুরুষ এসেছে মরুতৃষা ল'য়ে—নারী যোগায়েছে মধু
শস্যক্ষেত্র উর্বর হ'ল পুরুষ চালাল হল,
নারী সেই মাঠে শস্য রোপিয়া করিল সুশ্যামল।
নর বাহে হল, নারী বহে জল, সেই জল-মাটি মিশে
ফসল হইয়া ফলিয়া উঠিল সোনালী ধানের শীষে!

স্বর্ণ-রৌপ্যভার
নারীর অঙ্গ পরশ লভিয়া হ'য়েছে অলঙ্কার।
নারীর বিরহে, নারীর মিলনে, নর পেল কবি-প্রাণ,
যত কথা তার হইল কবিতা, শব্দ হইল গান।
নর দিল ক্ষুধা, নারী দিল সুধা সুধায় ক্ষুধায় মিলে
জন্ম লভিছে মহামানবের মহাশিশু তিলে তিলে।
জগতের যত বড় বড় জয়, বড় বড় অভিযান,
মাতা ভগ্নী ও বধূদের ত্যাগে হইয়াছে মহীয়ান্!
কোন রণে কত খুন দিল নর লেখা আছে ইতিহাসে,
কত নারী দিল সিঁথির সিঁদুর লেখা নাই তার পাশে

কত মাতা দিল হৃদয়,' উপাড়ি কত বোন দিল সেবা
বীরের স্মৃতি-স্তম্ভের গায়ে লিখিয়া রেখেছে কেবা ?
কোনো কালে একা হয়নিক' জয়ী পুরুষের তরবারী,
প্রেরণা দিয়াছে, শক্তি দিয়াছে বিজয়লক্ষ্মী নারী !
রাজা করিতেছে রাজ্য-শাসন, রাজারে শাসিছে রাণী
রাণীর দরদে ধুইয়া গিয়াছে যত রাজ্যের গ্লানি।

পুরুষ হৃদয়-হীন,
মানুষ করিতে নারী দিল তারে অর্ধেক হৃদয় ঋণ
ধরায় যাঁদের যশ ধরেনাক' অমর মহামানব,
বরষে বরষে যাঁদের স্মরণে করি মোরা উৎসব,
খেয়ালের বশে তাঁদের জন্ম দিয়াছে বিলাসী পিতা,—
লব কুশে বনে ত্যজিয়াছে রাম, পালন করেছে সীতা।
নারী সে শিখাল' শিশু-পুরুষেরে স্নেহ প্রেম দয়া মায়া,
দীপ্ত নয়নে পরাল' কাজল, বেদনার ঘন ছায়া !
অদ্ভুতরূপে পরুষ পুরুষ করিল সে ঋণ শোধ,
বুকে ক'রে তারে চুমিল যে, তারে করিল সে অবরোধ !
তিনি নর-অবতার -
পিতার আদেশে জননীরে যিনি কাটেন হানি' কুঠার।
পার্শ্ব ফিরিয়া শুয়েছেন আজ অর্ধনারীশ্বর,
নারী চাপা ছিল এতদিন, আজ চাপা পড়িয়াছে নর।
সে যুগ হ'য়েছে বাসী,
যে যুগে পুরুষ দাস ছিলনাক', নারীরা আছিল দাসী।
বেদনার যুগ, মানুষের যুগ, সাম্যের যুগ, আজি,
কেহ রহিবেনা বন্দী কাহারও, উঠিছে ডঙ্কা বাজি,
নর যদি রাখে নারীরে বন্দী, তবে এর পর যুগে
আপনার রচা ঐ কারাগারে পুরুষ মরিবে ভুগে।'

যুগের ধর্ম এই—
পীড়ন করিলে সে পীড়ন এসে পীড়া দেবে তোমাকেই।

শোন মর্ত্যের জীব।
অন্যেরে যত করিবে পীড়ন, নিজে হবে তত ক্লীব।
স্বর্ণ-রৌপ্য অলঙ্কারের যক্ষপুরীতে নারী,
করিল তোমায় বন্দিনী বলো কোন্ সে অত্যাচারী?
আপনারে আজ প্রকাশের তব নাই সেই ব্যাকুলতা,
আজ তুমি ভীরু আড়ালে থাকিয়া নেপথ্যে কও কথা!
চোখে চোখে আজ চাহিতে পার না, হাতে রুলি, পায়ে মল
মাথার ঘোমটা ছিঁড়ে ফেল নারী, ভেঙে ফেল' ও-শিকল।
যে ঘোমটা তোমায় করিয়াছে ভীরু, ওড়াও সে আবরণ,
দূর করে দাও দাসীর চিহ্ন, আর যত আভরণ।

ধরার দুলালী মেয়ে,
ফেরো না তো আর গিরিদরীবনে পাখী-সনে গান গেয়ে
কখন্ আসিল 'প্লুটো' যমরাজা নিশীথ পাখায় উড়ে,
ধরিয়া তোমায় পুরিল তাহার আঁধার বিবর-পুরে?
সেই সে আদিম বন্ধন তব, সেই হ'তে আছ মরি'
মরণের পুরে, নামিল ধরায় সেইদিন বিভাবরী।
ভেঙে যমপুরী নাগিনীর মতো আয় মা পাতাল ফুঁড়ি,
আঁধারে তোমায় পথ দেখাবে মা তোমারি ভগ্ন চুড়ি।
পুরুষ-যমের ক্ষুধার কুকুর মুক্ত ও-পদাঘাতে
লুটায়ে পড়িবে ও চরণ-তলে দলিত যমের সাথে!
এতদিন শুধু বিলালে অমৃত, আজ প্রয়োজন যবে,
যে-হাতে পিয়ালে অমৃত' সে হাতে কুট বিষ দিতে হবে!

সে-দিন সুদূর নয়—
যে-দিন ধরণী পুরুষের সাথে গাহিবে নারীরও জয়

*　　*　　*

## কুলি-মজুর

দেখিনু সেদিন রেলে,
কুলি ব'লে এক বাবু সা'ব তারে ঠেলে দিল নীচে ফেলে।
চোখ ফেটে এল জল,
এমনি ক'রে কি জগৎ জুড়িয়া মার খাবে দুর্বল ?
যে দধীচিদের হাড় দিয়ে ঐ বাষ্প শকট চলে,
বাবু সা'ব এসে চড়িল তাহাতে, কুলিরা পড়িল তলে—
বেতন দিয়াছ ? চুপ রও যত মিথ্যাবাদীর দল !
কত পাই দিয়ে কুলিদের তুই কত ক্রোড় পেলি বল ?
রাজ-পথে তব চলিছে মোটর সাগরে জাহাজ চলে,
রেলপথে চলে বাষ্প-শকট, দেশ ছেয়ে গেল কলে,
বলো তো এ সব কাহাদের দান ? তোমার অট্টালিকা
কার খুনে রাঙা ?—ঠুলি খুলে দেখ, প্রতি ইঁটে আছে লিখা।
তুমি জাননাক' কিন্তু পথের প্রতি ধূলিকণা জানে,
ঐ পথ ঐ জাহাজ শকট অট্টালিকার মানে।

আসিতেছে শুভদিন,
দিনে দিনে বহু বাড়িয়াছে দেনা, শুধিতে হইবে ঋণ—
হাতুড়ি শাবল গাঁইতি চালায়ে ভাঙিল যারা পাহাড়,
পাহাড়-কাটা সে পথের দু-পাশে পড়িয়া যাদের হাড়,
তোমারে সেবিতে হইল যাহারা মজুর, মুটে ও কুলি,
তোমারে বহিতে যারা পবিত্র অঙ্গে লাগাল ধূলি,

তারাই মানুষ, তারাই দেবতা, গাহি তাহাদেরি গান—
তাদেরি ব্যথিত বক্ষে পা ফেলে আসে নব উত্থান ?
তুমি শুয়ে রবে তে-তলার পরে আমরা রহিব নীচে,
অথচ তোমারে দেবতা বলিব, সে ভরসা আজ মিছে।
সিক্ত যাদের সারা দেহ মন মাটির মমতা-রসে,
এই ধরণীর তরণীর হাল রবে তাহাদেরি বশে।
তারি পদ-রজ অঞ্জলি করি' মাথায় লইব তুলি',
সকলের সাথে পথে চলি' যার পায়ে লাগিয়াছে ধূলি।
আজ নিখিলের বেদনা—আর্ত্ত পীড়িতের মাখি' খুন
লালে লাল হ'য়ে উদিছে নবীন প্রভাতের নবারুণ!
আজ হৃদয়ের জমা-ধরা যত কবাট ভাঙিয়া দাও
রং-করা ঐ চামড়ার যত আবরণ খুলে নাও।
আকাশেতে আজ যত বায়ু আছে হইয়া জমাট নীল,
মাতামাতি ক'রে ঢুকুক্ এ বুকে খুলে দাও যত খিল!
সকল আকাশ ভাঙিয়া পড়ুক আমাদের এই ঘরে,
মোদের মাথায় চন্দ্র সূর্য তারারা পড়ুক ঝরে!
সকল কালের সকল দেশের সকল মানুষ আসি'
এক মোহনায় দাঁড়াইয়া শোনো এক মিলনের বাঁশী।
একজনে দিলে ব্যথা—
সমান হইয়া বাজে সে বেদনা সকলের বুকে হেথা
একের অসম্মান
নিখিল মানব-জাতির লজ্জা—সকলের অপমান
মহা-মানবের মহা বেদনার আজি মহা উত্থান,
ঊর্দ্ধ্বে হাসিছে ভগবান, নীচে কাঁপিতেছে শয়তান!

## ফরিয়াদ

এই ধরণীর ধূলিমাখা তব অসহায় সন্তান
মাগে প্রতিকার, উত্তর দাও আদি পিতা ভগবান!
আমার আঁখির দুখ-দীপ নিয়া
বেড়াই তোমার সৃষ্টি ব্যাপিয়া,
যতটুকু হেরি বিস্ময়ে মরি, ভ'রে ওঠে সারা প্রাণ!
এত ভালো তুমি? এত ভালোবাসো? এত তুমি মহীয়ান?
ভগবান! ভগবান!

তোমার সৃষ্টি কত সুন্দর, কত সে মহৎ, পিতা!
সৃষ্টি-শিয়রে ব'সে কাঁদ তুমি জননীর মতো ভীতা!
নাহি সোয়াস্তি, নাহি যেন সুখ,
ভেঙে গড়ো, গ'ড়ে ভাঙো, উৎসুক—
আকাশ মুড়েছ মরকতে—পাছে আঁখি হয় রোদে ম্লান!
তোমার পবন করিছে বীজন জুড়াতে দগ্ধ প্রাণ!
ভগবান ভগবান!

রবি শশী তারা প্রভাত সন্ধ্যা তোমার আদেশ কহে
'এই দিবা রাতি আকাশ বাতাস নহে, একা কারো নহে!
এই ধরণীর যাহা সম্বল,
বাসে-ভরা ফুল, রসে-ভরা ফল,
সু-স্নিগ্ধ মাটি, সুধা সম জল, পাখীর কণ্ঠে গান,—
সকলের এতে সম অধিকার, এই তার ফরমান—'
ভগবান! ভগবান!

শ্বেত পীত কালো করিয়া সৃজিলে মানবে, সে তব সাধ।
আমরা যে কালো, তুমি ভালো জান, নহে তাহা অপরাধ!
তুমি বলো নাই, শুধু শ্বেতদ্বীপে
জোগাইবে আলো রবি শশী-দীপে,
সাদা র'বে সবাকার টুটি টিপে, এ নহে তব বিধান!
সন্তান তব করিতেছে আজ তোমার অসম্মান!
ভগবান। ভগবান!

তব কনিষ্ঠা মেয়ে ধরণীরে দিলে দান ধুলা-মাটি,
তাই দিয়ে তার ছেলেদের মুখে ধরে সে দুধের বাটি!
ময়ূরের মতো কলাপ মেলিয়া
তার আনন্দ বেড়ায় খেলিয়া
সন্তান তার সুখী নয়, তারা লোভী, তারা শয়তান!
ঈর্ষায় মাতি' করে কাটাকাটি, রচে নিতি ব্যবধান!
ভগবান! ভগবান!

তোমারে ঠেলিয়া তোমার আসনে বসিয়াছে আজ লোভী,
রসনা তাহার শ্যামল ধরায় করিছে সাহারা গোবী!
মাটির ঢিবিতে দু'দিন বসিয়া
রাজা সেজে করে পেষণ কষিয়া—
পেষণে তারি আসন ধ্বসিয়া রচিছে গোরস্তান!
ভাই-এর মুখের গ্রাস কেড়ে খেয়ে বীরের আখ্যা পান!
ভগবান! ভগবান

জনগণে যারা জোঁক-সম শোষে তারে মহাজন কয়,
সন্তান-সম পালে যারা জমি, তারা জমিদার নয়।
মাটিতে যাদের ঠেকে না চরণ,
মাটির মালিক তাঁহারাই হন—

যে যত ভণ্ড ধড়িবাজ আজ সেই তত বলবান্।
নিতি নব ছোরা গড়িয়া কসাই বলে জ্ঞান-বিজ্ঞান!
ভগবান! ভগবান!

অন্যায় রণে যারা যত দড় তারা তত বড় জাতি,
সাত মহারথী শিশুরে বধিয়া ফুলায় বেহায়া ছাতি।
তোমার চক্র রুধিয়াছে আজ
বেনের রৌপ্য চাকায় কী লাজ!
এত অনাচার স'য়ে যাও তুমি, তুমি মহা মহীয়ান!
পীড়িত মানব পারে নাক' আর, সবে না এ অপমান—
ভগবান! ভগবান!

ঐ দিকে দিকে বেজেছে ডঙ্কা, শঙ্কা নাহিক' আর
'মরিয়া'র মুখে মারণের বাণী উঠিতেছে মার মার!
রক্ত যা ছিল করেছে শোষণ,
নীরক্ত দেহে হাড় দিয়ে রণ —
শত শতাব্দী ভাঙেনি যে হাড়, সেই হাড়ে ওঠে গান
'জয় নিপীড়িত জনগণ জয়! জয় নব উত্থান!
জয় জয় ভগবান!

তোমার দেওয়া এ বিপুল পৃথ্বী সকলে করিব ভোগ,
এই পৃথিবীর নাড়ী সাথে আছে সৃজন-দিনের যোগ!
তাজা ফুলে ফলে অঞ্জলি পুরে
বেড়ায় ধরণী প্রতি ঘরে ঘুরে,
কে আছে এমন ডাকু যে হরিবে আমার গোলার ধান?
আমার ক্ষুধার অন্নে পেয়েছি আমার প্রাণের ঘ্রাণ—
এতদিনে ভগবান

যে আকাশ্ হ'তে ঝরে তব দান আলো ও বৃষ্টিধারা,
সে-আকাশ হ'তে বেলুন উড়ায়ে গোলা-গুলি হানে কা'রা ?
উদার আকাশ বাতাসে কাহারা
করিয়া তুলিছে ভীতির সাহারা ?
তোমার অসীম ঘিরিয়া পাহারা দিতেছে কা'র কামান ?
হবে না সত্য দৈত্য-মুক্ত ? হবে না প্রতিবিধান ?
ভগবান ! ভগবান !

তোমার দত্ত হস্তেরে বাঁধে কার নিপীড়ন-চেড়ী ?
আমার স্বাধীন বিচরণ রোধে কার আইনের বেড়ী ?
ক্ষুধা তৃষা আছে, আছে মোর প্রাণ,
আমিও মানুষ, আমিও মহান্ !
আমার অধীন এ মোর রসনা, এই খাড়া গদান,
মনের শিকল ছিঁড়েছি, পড়েছে হাতের শিকলে টান—
এতদিনে ভগবান্ !

চির-অবনত তুলিয়াছে আজ গগনে উচ্চশির !
বান্দা আজিকে বন্ধন ছেদি' ভেঙেছে কারা-প্রাচীর !
এতদিনে তার লাগিয়াছে ভালো—
আকাশ বাতাস বাহিরের আলো,
এবার বন্দী বুঝেছে মধুর প্রাণের চাইতে ত্রাণ।
মুক্ত-কণ্ঠে স্বাধীন বিশ্বে উঠিতেছে একতান—
জয় নিপীড়িত প্রাণ !
জয় নব অভিযান !
জয় নব উত্থান !

[ সর্বহারা ]

# আমার কৈফিয়ৎ

বর্তমানের কবি আমি ভাই, ভবিষ্যতের নই 'নবী'
কবি ও অকবি যাহা বলো মোরে মুখ বুজে তাই সই সবি
কেহ বলে, 'তুমি ভবিষ্যতে যে
ঠাই পাবে কবি ভবীর সাথে হে !
যেমন বেরোয় রবির হাতে সে চিরকেলে—বাণী কই, কবি ?
দুষিছে সবাই, আমি তবু গাই শুধু প্রভাতের ভৈরবী !

কবি-বন্ধুরা হতাশ হইয়া মোর লেখা প'ড়ে শ্বাস ফেলে ।
বলে, কেজো ক্রমে হ'চ্ছে অকেজো পলিটিক্সের পাঁশ ঠেলে ।
পড়েনাক' বই ব'য়ে গেছে ওটা !'
কেহ বলে 'বৌ-এ গিলিয়াছে গোটা !
কেহ বলে, মাটি হ'ল হয়ে মোটা জেলে বসে শুধু তাস খেলে ।
কেহ বলে, 'তুই জেলে ছিলি ভালো, ফের যেন তুই যাস জেলে ।'

গুরু ক'ন 'তুই করেছিস শুরু তলোয়ার দিয়ে দাড়ি চাঁচা ।'
প্রতি শনিবারেই চিঠিতে প্রেয়সী গালি দেন 'তুমি হাঁড়িচাঁচা ।
আমি বলি, 'প্রিয়ে হাটে ভাঙি হাড়ি —'
অমনি বন্ধ চিঠি তাড়াতাড়ি !
সব ছেড়ে দিয়ে করিলাম বিয়ে হিন্দুরা ক'ন আড়ি চাচা,
যবন না আমি কাফের ভাবিয়া খুঁজি টিকি দাড়ি, নাড়ি কাছা ।

মৌ-লোভী যত মৌলবী আর 'মোল্‌লারা' ক'ন হাত নেড়ে,
'দেব-দেবী নাম মুখে আনে, সবে দাও পাজিটার জাত মেরে ।

ফতোয়া দিলাম—কাফের কাজী ও,
যদিও শহীদ হইতে বাজী ও!
"আম পারা'-পড়া হাম-বড়া মোরা এখনো বেড়াই ভাত মেরে।'
হিন্দুরা ভাবে, ফার্শী শব্দে কবিতা লেখে ও পা'ত নেড়ে।

আন্‌কোরা যত নন্‌ভায়োলেণ্ট নন্‌-কো'র দলও নন্‌ খুশী
'ভায়োলেন্সের ভায়োলিন' নাকি আমি, বিপ্লবী-মন তুষি।
'এটা অহিংস' বিপ্লবী ভাবে,
'নয় চরকার গান কেন গাবে?
গোঁড়া-রাম ভাবে নাস্তিক আমি, পাতি-রাম ভাবে কনফুসি।
স্বরাজীরা ভাবে নারাজী, নারাজীরা ভাবে তাহাদের অঙ্কুশি'

নর ভাবে আমি বড় নারী ঘেঁষা নারী ভাবে, নারী-বিদ্বেষী।
বলেত ফেরনি? "প্রবাসী-বন্ধু' ক'ন, এই তব বিদ্যে, ছি!
ভক্তরা বলে, নবযুগ-রবি!
যুগের না হই হুজুগের কবি
বটি তো রে দাদা, আমি মনে ভাবি আর ক'ষে কষি হৃদ-পেশী,
দু-কানে চশ্‌মা আঁটিয়া ঘুমানু, দিব্যি হ'তেছে নিদ্‌ বেশী!

কি যে লিখি ছাই মাথা ও মুণ্ড আমিই কিবুঝি তার কিছু?
হাত উঁচু আর হ'ল না তো ভাই, তাই লিখি ক'রে ঘাড় নীচু।
বন্ধু! তোমরা দিলে নাক' দান'
রাজ সরকার রেখেছেন মান!
যাহা কিছু লিখি অমূল্য ব'লে অ-মূল্যে নেন। আর কিছু
শুনেছ কি, হুঁ হুঁ, ফিরিছে রাজার প্রহরী সদাই কার পিছু?

বন্ধু ! তুমি তো দেখেছ আমায় আমার মনের মন্দিরে
হাড় কালি হ'ল, শাসাতে নারিনু তবু পোড়া মন-বন্দীরে
যতবার বাঁধি ছেড়ে সে শিকল,
মেরে মেরে তারে করিনু বিকল !
তবু যদি কথা শোনে সে পাগল ! মানিল না রবি-গান্ধীরে
হঠাৎ জাগিয়া বাঘ খুঁজে ফেরে নিশার আঁধারে বন চিরে !

আমি বলি, ওরে কথা শোন ক্ষ্যাপা, দিব্যি আছিস খোশহালে
প্রায় 'হাফ' নেতা হ'য়ে উঠেছিস্, এবার এ দাও ফস্কালে
'ফুল'-নেতা আর হবিনে যে হায়।
বক্তৃতা দিয়ে কাঁদিতে সভায়
গুড়ায়ে লঙ্কা পকেটেতে বোকা এই বেলা ঢোকা ! সেই তালে
নিস্ তোর ফুটো ঘরটাও ছেয়ে, নয় পস্তাবি শেষকালে।

বোঝেনাক' যে সে চারণের বেশে ফেরে দেশে দেশে গান গেয়ে,
গান শুনে সবে ভাবে, ভাবনা কি ! দিন যাবে এবে পান খেয়ে
রবেনাক' ম্যালেরিয়া মহামারী,
স্বরাজ আসিছে চ'ড়ে জুড়ি-গাড়ি,
চাঁদা চাই, তারা ক্ষুধার অন্ন এনে দেয়, কাঁদে ছেলেমেয়ে।
মাতা কয় ওরে চুপ্ হতভাগা' স্বরাজ আসে যে, দেখ্ চেয়ে !

ক্ষুধাতুর শিশু চায় না স্বরাজ, চায় দুটো ভাত একটু নুন,
বেলা ব'য়ে যায়' খায়নিক বাছা, কচি পেটে তার জ্বলে আগুন।
কেঁদে ছুটে আসি পাগলের প্রায়,
স্বরাজের নেশা কোথা ছুটে যায় !
কেঁদে বলি, ওগো ভগবান, তুমি আজিও আছ কি ? কালি ও চুণ
কেন ওঠেনাক' তাহাদের গালে, যারা খায় এই শিশুর খুন

আমরা তো জানি, স্বরাজ আনিতে পোড়া বার্তাকু এনেছি খাস !
কত শত কোটী ক্ষুধিত শিশুর ক্ষুধা নিঙাড়িয়া কাড়িয়া গ্রাস
এল কোটী টাকা, এল না স্বরাজ !
টাকা দিতে নারে ভুখারী সমাজ।
মা'র বুক হ'তে ছেলে কেড়ে খায়, মোরা বলি, বাঘ, খাও হে ঘাস।
হেরিনু, জননী মাগিছে ভিক্ষা ঢেকে রেখে ঘরে ছেলের লাশ।

বন্ধু গো, আর বলিতে পারি না, বড় বিষ-জ্বালা এই বুকে,
দেখিয়া শুনিয়া ক্ষেপিয়া গিয়াছি, তাই যাহা আসে কই মুখে,
রক্ত ঝরাতে পারি না তো একা,
তাই লিখে যাই এ রক্ত লেখা,
বড় কথা বড় ভাব আসেনাক' মাথায়, বন্ধু, বড় দুখে !
অমর কাব্য তোমারা লিখিও, বন্ধু, যাহারা আছ সুখে !

পরোয়া করি না, বাঁচি বা না-বাঁচি যুগের হুজুগ কেটে গেলে,
মাথার ওপরে জ্বলিছেন রবি, রয়েছে সোনার শত ছেলে।
প্রার্থনা ক'রো - যারা কেড়ে খায় তেত্রিশ কোটী মুখের গ্রাস,
যেন লেখা হয় আমার রক্ত-লেখায় তাদের সবনাশ !

[ সর্বহারা ]

## গোকুল নাগ

না ফুরাতে শরতের বিদায়-শেফালি,
না নিবিতে আশ্বিনের কমল দীপালী,
তুমি শুনেছিলে বন্ধু পাতা-ঝরা গান
ফুলে ফুলে হেমন্তের বিদায়-অহ্বান।
অতন্দ্র নয়নে তব লেগেছিল ঘুম
ঝর-ঝর কামিনীর, এল চোখে চুম
রাত্রিময়ী রহস্যের ; ছিন্ন শতদল
হ'ল তব পথ-সাথী, হিমানী-সজল
ছায়াপথ বীথি দিয়া শেফালি দলিয়া
এল তব মায়া বধু ব্যথা জাগানিয়া।
এল অশ্রু হেমন্তের, এল ফুল-খসা
শিশির-তিমির রাত্রি : শ্রান্ত দীর্ঘশ্বসা
ঝাউ-শাখে সিক্ত বায়ু রিক্ততার বাণী
ক'য়ে গেল, দুলে দুলে কাঁদিল বনানী !

তুমি দেখেছিলে বন্ধু ছায়া-কুহেলির
অশ্রু-ঘন মায়া-আঁখি,—বিরহ অথির
বুকে তব ব্যথা-কীট পশিল সেদিন !
যে-কান্না এল না চোখে মর্মে হল লীন
বক্ষে তাহা নিল বাসা, হ'ল রক্তে রাঙা
আশাহীন ভালবাসা, ভাষা অশ্রু-ভাঙা
বন্ধু, তব জীবনের কুমারী আশ্বিন
পরিল বিধবা বেশ কবে কোন্ দিন,

কোন্ দিন সেঁউতির মালা হ'তে তার
ঝ'রে গেল বৃন্তগুলি রাঙা কামনার- –
জানি নাই ; জানি নাই, তোমার জীবনে
আসিছে বিচ্ছেদ-রাত্রি, অজানা গহনে
এবে যাত্রা শুরু তব, হে পথ উদাসী।
কোন্ বনান্তর হ'তে ঘর-ছাড়া বাঁশী
ডাক দিল, তুমি জান। মোরা শুধু জানি
তব পায়ে কেঁদেছিল সারা পথখানি !
সেধেছিল, এঁকেছিল ধুলি—তুলি দিয়া
তোমার পদাঙ্ক স্মৃতি।

রহিয়া রহিয়া
কত কথা মনে পড়ে ! আজ তুমি নাই,
মোরা তব পায়ে-চলা-পথে শুধু তাই
এসেছি খুঁজিতে সেই তপ্ত পদ-রেখা,
এইখানে আছে তব ইতিহাস লেখা।

জানিনাক' আজ তুমি কোন্ লোকে রহি'
শুনিছ আমার গান হে কবি বিরহী !
কোথা কোন্ জিজ্ঞাসার অসীম সাহারা,
প্রতীক্ষার চির-রাত্রি চন্দ্র, সূর্য, তারা,
পারায়ে চলেছ একা অসীম বিরহে ?
তব পথ-সাথী যারা—পিছু-ডাকি' কহে,
ওগো বন্ধু শেফালীর, শিশিরের প্রিয়,
তব যাত্রা-পথে আজ নিও বন্ধু নিও।

আমাদের অশ্রু-আর্দ্র এ স্মরণখানি !
শুনিতে পাও কি তুমি, এ পারের বাণী ?
কানাকানি হয় কথা এ পারে ও-পারে ?
এ কাহার শব্দ শুনি মনের বেতারে ?
কত দূরে আছ তুমি কোথা কোন্ বেশে ?
লোকান্তরে, না সে এই হৃদয়েরি দেশে
পারায়ে নয়ন-সীমা বাঁধিয়াছ বাসা ?
হৃদয়ে বসিয়া শোন হৃদয়ের ভাষা ?···
হারায়নি এত সূর্য, এত চন্দ্র তারা,
যেথা হোক আছ বন্ধু, হওনিক হারা !···

সেই পথ, সেই পথ-চলা গাঢ় স্মৃতি,
সব আছে। নাই শুধু সেই নিতি নিতি
নব নব ভালোবাসা প্রতি দরশনে,
আরো প্রিয় ক'রে পাওয়া চির-প্রিয়জনে—
আদি নাই, অন্ত নাই, ক্লান্তি তৃপ্তি নাই—
যত পাই তত চাই আরো আরো চাই,—
সেই নেশা, সেই মধু নাড়ী-ছেঁড়া টান,—
সেই কল্পলোকে নব নব অভিযান,—
সব নিয়ে গেছ বন্ধু ! সে কল-কল্লোল,
সে হাসি-হিল্লোল নাই চিত উতরোল !
আজ সেই প্রাণ-ঠাসা একমুঠো ঘরে
শূন্যের শূন্যতা রাজে, বুক নাহি ভরে !
হে নবীন, অফুরন্ত তব প্রাণ-ধারা
হয়ত এ মরু-পথে হয়নিক' হারা,
হয়তো আবার তুমি নব পরিচয়ে
দেবে ধরা, হবে ধন্য তব দান ল'য়ে

কথা-সরস্বতী! তাহা ল'য়ে ব্যথা নয়,
কত বাণী এল, গেল, কত হ'ল লয়,
আবার আসিবে কত ; শুধু মনে হয়
তোমারে আমরা চাই, রক্তমাংস ময়!
আপনারে ক্ষয় করি যে অক্ষয় বাণী
আনিলে আনন্দ-বীর, নিজে বীণাপাণি
পাতি' কর লবে তাহা, তবু যেন হায়,
হৃদয়ের কোথা কোন্ ব্যথা থেকে যায়।
কোথা হেন শূন্যতার নিঃশব্দ ক্রন্দন
গুমরি' গুমরি' ফেরে হু-হু করে মন।

বাণী তব—তব দান—সে তো সকলের,
ব্যথা সেথা নয় বন্ধু! যে-ক্ষতি একের
সেথায় সান্ত্বনা কোথা? সেথা শান্তি নাই,
মোরা হারায়েছি,—বন্ধু, সখা, প্রিয়, ভাই!......

কবির আনন্দ লোকে নাই দুঃখ শোক,
সে-লোকে বিহরে যারা তারা সুখী হোক
তুমি শিল্পী তুমি কবি দেখিয়াছে তারা,
তারা পান করে নাই তব প্রাণ-ধারা!

'পথিকে' দেখেছে তারা দেখেনি 'গোকুলে'
ডুবেনিক'—সুখী তারা—আজো তারা কূলে
আজো মোরা প্রাণাচ্ছন্ন, আমরা জানি না
গোকুল সে শিল্পী গল্পী কবি ছিল কিনা।

আত্মীয় স্মরিয়া কাঁদি, কাঁদি প্রিয় তরে !
গোকুলে পড়িছে মনে—তাই অশ্রু ঝরে ।

*    *    *

না ফুরাতে আশা ভাষা, না মিটিতে ক্ষুধা,
না ফুরাতে ধরণীর মৃৎ-পাত্র সুধা,
না পুরিতে জীবনের সকল আস্বাদ—
মধ্যাহ্নে আসিল দূত ! যত তৃষ্ণা সাধ
কাঁদিল আঁকড়ি' ধরা, যেতে নাহি চায় ।
ছেড়ে যেতে যেন সব স্নায়ু ছিঁড়ে যায় ।
ধরার নাড়ীতে পড়ে টান ! তরু-লতা
জল বায়ু মাটি সব কয় যেন কথা !
যেয়োনাক' যেয়োনাক' যেন সবে বলে-
তাই এত আকর্ষণ এই জলে স্থলে
অনুভব ক'রেছিলে প্রকৃতি-দুলাল
ছেড়ে যেতে ছিঁড়ে গেল বক্ষ লালে লাল
হ'ল ছিন্ন প্রাণ ! বন্ধু, সেই রক্ত-ব্যথা
র'য়ে গেল আমাদের বুকে চেপে হেথা ।

হে তরুণ, হে অরুণ হে শিল্পী সুন্দর,
মধ্যাহ্নে আসিয়াছিলে সুমেরু-শিখর
কৈলাসের কাছাকাছি, দারুণ তৃষ্ণায়,
পেলে দেখা সুন্দরের, স্বরগ-গঙ্গায়
হয়তো মিটেছে তৃষ্ণা, হয়তো আবার
ক্ষুধাতুর ।—স্রোতে ভেসে এসেছ এ-পার'
অথবা হয়তো আজ হে ব্যথা-সাধক'
অশ্রু-সরস্বতী কর্ণে তুমি কুরুবক ।

হে পথিক-বন্ধু মোর, হে প্রিয় আমার
যেখানে যে-লোকে থাক', করিও স্বীকার,
অশ্রু-রেখা-কূলে মোর এ-স্মৃতি তর্পণ।
তোমারে অঞ্জলি করি করিনু অর্পণ!

*　　　*　　　*

সুন্দরের তপস্যায় ধ্যানে আত্মহারা
দারিদ্র্যের দর্প তেজ নিয়া এল যারা,
যারা চির-সর্বহারা করি' আত্মদান,
যাহারা সৃজন করে, করে না নির্মাণ,
সেই বাণীপুত্রদের আড়ম্বরহীন
এ সহজ আয়োজন, এ-স্মরণ-দিন
স্বীকার করিও, কবি, যেমন স্বীকার
ক'রেছিলে তাহাদের জীবনে তোমার।

নহে এরা অভিনেতা, দেশ-নেতা নহে,
এদের সৃজন-কুঞ্জ অভাবে বিরহে,
ইহাদের বিত্ত নাই, পুঁজি চিত্তদল ;
নাই বড়ো আয়োজন নাই কোলাহল ;
আছে অশ্রু আছে প্রীতি, আছে বক্ষ-ক্ষত,
তাই নিয়ে সুখী হও বন্ধু স্বর্গগত!
গড়ে যারা, যারা করে প্রাসাদ নির্মাণ
শিরোপা তাদের তরে, তাদের সম্মান!

দু'দিনে ওদের গড়া প'ড়ে ভেঙে যায়
কিন্তু স্রষ্টা সম যারা গোপনে কোথায়

স্বজন করিছে জাতি' সৃজিছে মানুষ
অচেনা রহিল তারা। কথার ফানুষ
ফাঁপাইয়া যারা যত করে বাহাদুরী,
তারা তত পাবে মালা যশের কস্তুরী!
আজটাই সত্য নয়, ক'টা দিন তাহা?
ইতিহাস আছে, আছে ভবিষ্যৎ, যাহা
অনন্ত কালের তরে রচে সিংহাসন,
সেখানে বসাবে তোমা বিশ্বজনগণ।
আজ তাহা নয় বন্ধু, হবে সে তখন,—
পূজা নয়—আজ শুধু করিনু স্মরণ।

সর্বহারা

## সব্যসাচী

ওরে ভয় নাই আর, দুলিয়া উঠেছে হিমালয়-চাপা প্রাচী।
গৌরীশিখরে তুহিন ভেদিয়া জাগিছে সব্যসাচী।
দ্বাপর যুগের মৃত্যু ঠেলিয়া
জাগে মহাযোগী নয়ন মেলিয়া,
মহাভারতের মহাবীর জাগে, বলে 'আমি আসিয়াছি।'
নব-যৌবন-জলতরঙ্গে নাচেরে প্রাচীন প্রাচী!

বিরাট্ কালের অজ্ঞাতবাস ভেদিয়া পার্থ জাগে,
গাণ্ডীব ধনু রাঙিয়া উঠিল লক্ষ লাক্ষারাগে!
বাজিছে বিষাণ পাঞ্চজন্য,
সাজে রথাশ্ব, হাঁকিছে সৈন্য,
ঝড়ের ফুঁ দিয়া নাচে অরণ্য, রসাতলে দোলা লাগে,
দোলায় বসিয়া হাসিছে জীবন, মৃত্যুর অনুরাগে!

যুগে যুগে ম'বে বাঁচে পুনঃ পাপ দুর্মতি কুরুসেনা,
দুর্যোধনের পদলেহী ওরা, দুঃশাসনের কেনা!
লঙ্কাকাণ্ডে কুরুক্ষেত্রে,
লোভ-দানবের ক্ষুধিত নেত্রে,
ফাঁসির মঞ্চে কারার বেত্রে ইহারা যে চির-চেনা!
ভাবিয়াছ, কেহ শুধিবে না এই উৎপীড়নের দেনা?

কালের চক্র বক্রগতিতে ঘুরিতেছে অবিরত,
আজ দেখি যারা কালের শীর্ষে, কাল তারা পদানত ?
আজি সম্রাট্ কালি সে বন্দী,
কুটীরে রাজার প্রতিদ্বন্দ্বী !
কংস-কারায় কংস-হন্তা জন্মিছে অনাগত,
তারি বুক ফেটে আসে নৃসিংহ যারে করে পদাহত !

আজ যার শিরে হানিছে পাদুকা কাল তারে বলে পিতা,
চির-বন্দিনী হ'তেছে সহসা দেশ-দেশ নন্দিতা।
দিকে দিকে ঐ বাজিছে ডঙ্কা
জাগে শঙ্কর আগত-শঙ্কা !
লঙ্কা-সায়রে কাঁদে বন্দিনী ভারত-লক্ষ্মী সীতা,
জ্বলিবে তাঁহারি আঁখির সুমুখে কাল রাবণের চিতা।

যুগে যুগে সে যে নব নব রূপে আসে মহাসেনাপতি,
যুগে যুগে হ'ন শ্রীভগবান্ যে তাঁহারি রথ-সারথি !
যুগে যুগে আসে গীতা-উদ্গাতা
ন্যায়-পাণ্ডব-সৈন্যের ত্রাতা।
অশিব-দক্ষযজ্ঞে যখনই মরে স্বাধীনতা সতী,
শিবের খড়্গে তখনই মুণ্ড হারায়াছে প্রজাপতি

নবীন মন্ত্রে দানিতে দীক্ষা আসিতেছে ফাল্গুনী,
জাগো রে জোয়ান ! ঘুমায়ো না ভুয়ো শান্তির বাণী শুনি'
অনেক দধীচি হাড় দিল ভাই,
দানব দৈত্য তবু মরে নাই,
সুতা দিয়ে মোরা স্বাধীনতা চাই, ব'সে ব'সে কাল গুণি !
জাগো রে জোয়ান। বাত ধ'রে গেল মিথ্যার তাঁত বুনি'।

দক্ষিণ করে ছিঁড়িয়া শিকল, বাম করে বাণ হানি'
এ-নিরস্ত্র বন্দীর দেশে হে যুগ-শস্ত্রপানি !
পূজা করে শুধু পেয়েছি কদলী
এইবার তুমি এস মহাবলী !
রথের সুমুখে বসায়ো চক্রী চক্রধারীরে টানি,'
আর সত্য সেবিয়া দেখিতে পারি না সত্যের প্রাণহানি।

মশা মেরে ঐ গরজে কামান—'বিপ্লব মারিয়াছি।
আমাদের ডানহাতে হাতকড়া, বাম হাতে মারি মাছি'।
মেনে শত বাধা টিকটিকি হাঁচি,
টিকি দাড়ি নিয়ে আজো বেঁচে আছি !
বাঁচিতে বাঁচিতে প্রায় মরিয়াছি, এবার সব্যসাচী,
যা হোক একটা দাও কিছু হাতে, একবার মরে বাঁচি !

[ ফনি-মনসা ]

## দ্বীপান্তরের বন্দিনী

আসে নাই ফিরে ভারত-ভারতী
মা'র কতদিন দ্বীপান্তর ?
পুণ্য বেদীর শূন্যে ধ্বনিল
ক্রন্দন—'দেড় শত বছর।'

সপ্ত সিন্ধু তের নদী পার
দ্বীপান্তরের আন্দামান,
রূপের কমল রূপার কাঠির
কঠিন স্পর্শে যেখানে ম্লান,
শতদল যেথা শতধা ভিন্ন
শস্ত্র-পাণির অস্ত্র-ঘায়,
যন্ত্রী যেখানে সান্ত্রী বসায়ে
বীণার তন্ত্রী কাটিছে হায়,
সেখান হ'তে কি বেতার-সেতারে
এসেছে মুক্ত-বন্ধ সুর ?
মুক্ত কি আজ বন্দিনী বাণী ?
ধ্বংস হ'ল কি রক্ষ-পুর ?
যক্ষপুরীর রৌপ্য-পঙ্কে
ফুটিল কি তবে রূপ-কমল ?
কামান গোলার সীসা স্তূপে কি
উঠেছে বাণীর শিশ-মহল

শান্তি শুচিতে শুভ্র হ'ল কি
রক্ত সোঁদাল খুন-খারাব ?
তবে এ কিসের আর্ত্ত আরতি,
কিসের তরে এ শঙ্খারাব ?

সাত সমুদ্র তের নদীর পার
দ্বীপান্তরের আন্দামান,
বাণী যেথা ঘানি টানে নিশিদিন,
বন্দী সত্য ভানিছে ধান,
জীবন-চুয়ানো সেই ঘানি হ'তে
আরতির তেল এনেছ কি ?
হোমানল হ'তে বাণীর রক্ষী
বীর ছেলেদের চর্বি ঘি ?
হায় শৌখিন পূজারী, বৃথাই
দেবীর শঙ্খে দিতেছ ফুঁ,
পুণ্য বেদীর শূন্য ভেদিয়া
ক্রন্দন উঠিতেছে শুধু !

পূজারী, কাহারে দাও অঞ্জলি ?
মুক্ত ভারতী ভারতে কই ?
আইন যেখানে ন্যায়ের শাসক,
সত্য বলিলে বন্দী হই,
অত্যাচারিত হইয়া যেখানে
বলিতে পারি না অত্যাচার,
যেথা বন্দিনী সীতা-সম বাণী
সহিছে বিচার-চেড়ীর মার ;

বাণীর মুক্ত শতদল যেথা
আখ্যা লভিল বিদ্রোহী,
পূজারী, সেখানে এসেছ কি তুমি
বাণী-পূজা-উপচার বহি’ ?
সিংহেরে ভয়ে রাখে পিঞ্জরে,
ব্যাঘ্রেরে হানে অগ্নি-শেল,
কে জানিত কালে বীণা খাবে গুলি,
বাণীর কমল খাটিবে জেল !
তবে কি বিধির বেতার-মন্ত্র
বেজেছে বাণীর সেতারে আজ
পদ্মে রেখেছে চরণ-পদ্ম
যুগান্তরের ধর্মরাজ ?
তবে তাই হোক ! ঢাক’ অঞ্জলি,
বাজাও পাঞ্চজন্য শাঁখ।
দ্বীপান্তরের ঘানিতে লেগেছে
যুগান্তরের ঘূর্ণিপাক।

[ ফণি মনসা ]

## সত্য-কবি

অসত্য যত রহিল পড়িয়া, সত্য সে গেল চ'লে
বীরের মতন মরণ-কারারে চরণের তলে দ'লে।
যে-ভোরের তারা অরুণ-রবির উদয়-তোরণ দোরে
ঘোষিল বিজয়-কিরণ-শঙ্খ-আরাব প্রথম ভোরে,
রবির ললাট চুম্বিল যার প্রথম রশ্মি-টীকা,
বাদলের বায়ে নিভে গেল হায় দীপ্ত তাহারি শিখা!
মধ্য গগনে স্তব্ধ নিশীথ, বিশ্ব চেতন-হারা,
নিবিড় তিমির, আকাশ ভাঙিয়া ঝরিছে আকুল ধারা!
গ্রহ শশী তারা কেউ জেগে নাই, নিভে গেছে সব বাতি,
হাঁক দিয়া ফেরে ঝড়-তুফানের উতরোল মাতামাতি!

হেন দুর্দিনে বেদনা-শিখার বিজলী-প্রদীপ জ্বেলে
কাহারে খুঁজিতে কে তুমি নিশীথ-গগন-আঙনে এলে?
বারে বারে তব দীপ নিভে যায়, জ্বালো তুমি বারে বারে,
কাঁদন তোমার সে যেন বিশ্বপিতারে চাবুক মারে!
কি ধন খুঁজিছ? কে তুমি সুনীল মেঘ-অবগুণ্ঠিতা?
তুমি কি গো সেই সবুজ শিখার কবির দীপান্বিতা?
কি নেবে গো আর? ঐ নিয়ে যাও' চিতার দু-মুঠো ছাই!
ডাক দিয়োনাক', শূন্য এ ঘর, নাই গো সে আর নাই!
ডাক দিয়োনাক', মূর্ছিতা মাতা ধুলায় পড়িয়া আছে,
কাঁদি' ঘুমায়েছে কান্তা কবির, জাগিয়া উঠিবে পাছে!
ডাক দিয়োনাক', শূন্য এ ঘর, নাই গো সে আর নাই,
গঙ্গা-সলিলে ভাসিয়া গিয়াছে তাহার চিতার ছাই!

আসিলে তড়িৎ-তাঞ্জামে কে গো নভোতলে তুমি সতী ?
সত্য-কবির সত্য জননী ছন্দ সরস্বতী ?
ঝলসিয়া গেছে দু'চোখ মা তার-তোরে নিশিদিন ডাকি
বিদায়ের দিনে কণ্ঠের তার গানটি গিয়াছে রাখি,'
সাত কোটি এই ভগ্ন কণ্ঠে ; অবশেষে অভিমানী
ভর-দুপুরেই খেলা ফেলে গেল কাঁদায়ে নিখিল প্রাণী !
ডাকিছ কাহারে আকাশ-পানে ও ব্যাকুল দু'-হাত তুলে ?
কোল মিলেছে মা শ্মশান-চিতায় ঐ ভাগীরথী কূলে।

ভোরের তারা এ, ভাবিয়া পথিক শুধায় সাঁঝের তারায়,
কাল যে আছিল মধ্য গগনে আজি সে কোথায় হারায় ?
সাঁঝের তারা সে দিগন্তের কোলে ম্লান চোখে চায়,
অস্ত-তোরণ-পার সে দেখায় কিরণের ইশারায় !
মেঘ-তাঞ্জাম চলে কার আর যায় কেঁদে যায় দেয়া,
পরপার-পারাপারে বাঁধা কার কেতকী পাতার খেয়া ?
হতাশিয়া ফেরে পূরবীর বায়ু হরিৎ-হুরির দেশে
জর্দা-পরীর কনক কেশর কদম্ব-বন-শেষে !
প্রলাপ প্রলাপ প্রলাপ কবি সে আসিবে না আর ফিরে
ক্রন্দন শুধু কাঁদিয়া ফিরিবে গঙ্গার তীরে তীরে।

তুলির লিখন' লেখা যে এখনো অরুণ-রক্ত রাগে,
ফুল্ল হাসিছে 'ফুলের ফসল' শ্যামার সব্‌জি-বাগে,
আজিও 'তীর্থরেণু ও সলিলে' মণি-মঞ্জুষা', ভরা,
'বেণু-বীণা' আর 'কুহু-কেকা'-রবে আজো শিহরায় ধরা,
জ্বলিয়া উঠিল 'অভ্র-আবির' ফাগুয়ায় 'হোমশিখা',—
বহ্নি-বাসরে টিটকারি দিয়া হাসিল 'হসন্তিকা',—

এত সব যার প্রাণ-উৎস সেই আজ শুধু নাই,
সত্য-প্রাণ সে রহিল অমর, মায়া যাহা হল ছাই।
ভুল যাহা ছিল ভেঙে গেল মহাশূন্যে মিলালো ফাঁকা,
সৃজন-দিনের সত্য যে সে-ই রয়ে গেল চির-আঁকা।

উন্নতশির কালজয়ী মহাকাল হ'য়ে জোড়পাণি
স্কন্ধে বিজয়-পতাকা তাহারি ফিরিবে আদেশ মানি!
আপনারে সে যে ব্যাপিয়া রেখেছে আপন সৃষ্টি মাঝে
খেয়ালী বিধির ডাক এল তাই চ'লে গেল আন-কাজে।
ওগো যুগে-যুগে কবি, ও-মরণে মরেনি তোমার প্রাণ,
কবির কণ্ঠে প্রকাশ সত্য-সুন্দর ভগবান।
ধরায় যে বাণী ধরা নাহি দিল, যে-গান রহিল বাকী
আবার আসিবে পূর্ণ করিতে, সত্য সে নহে ফাঁকি।
সব বুঝি ওগো, হারা-ভীতু মোরা তবু ভাবি শুধু ভাবি,
হয়তো যা গেল চিরকাল তরে হারানু তাহার দাবি।

তাই ভাবি, আজ যে শ্যামার শিস্ খঞ্জন-নর্তন
থেমে গেল, তাহা মাতাইবে পুনঃ কোন্ নন্দন-বন!
চোখে জল আসে, হে কবি-পাবক, হেন অসময়ে গেলে
যখন এ-দেশে তোমারি মতন দরকার শত ছেলে।
আষাঢ়-রবির তেজোপ্রদীপ্ত তুমি ধূমকেতু জ্বালা,
শিরে মণি-হার কণ্ঠে ত্রিশিরা ফণি-মনসার মালা,
তড়িৎ-চাবুক করে ধরি' তুমি আসিলে হে নির্ভিক,
মরণ-শয়নে চমকি' চাহিল বাঙালী নির্নিমিখ্‌।
বাঁশীতে তোমার বিষাণ-মন্দ্র রণরণি ওঠে জয়
মানুষের জয়, বিশ্বে দেবতা দৈত্য সে বড় নয়!

করোনি বরণ দাসত্ব তুমি আত্ম-অসম্মান,
নোয়াওনি মাথা, চির জাগ্রত ধ্রুব তব ভগবান,
সত্য তোমার পর-পদানত হয়নিক' কভু, তাই
বলদর্পীর দণ্ড তোমায় স্পর্শিতে পারে নাই।
যশ-লোভী এই অন্ধ ভণ্ড সজ্ঞান ভীরু-দলে
তুমিই একাকী রণ-দুন্দুভি বাজালে গভীর রোলে।
মেকীর বাজারে আমরণ 'তুমি র'য়ে গেলে কবি খাঁটি
মাটির এ-দেহ মাটি হ'ল তব সত্য হ'ল না মাটি!
আঘাত না খেলে জাগে না যে-দেশ, ছিলে সে দেশের চালক,
বাণীর আসরে তুমি একা ছিলে তূর্য-বাদক বালক।

কে দিবে আঘাত? কে জাগাবে দেশ? কই সে সত্যপ্রাণ?
আপনারে হেলা করি, করি মোরা ভগবানে অপমান।
বাঁশী ও বিষাণ নিয়ে গেছ, আছে ছেঁড়া ঢোল ভাঙা কাঁসি,
লোক দেখানো এ আঁখির সলিলে লুকানো রয়েছে হাসি।
যশের মানের ছিলে না কাঙাল, শেখোনি খাতির-দারী,
উচ্চকে তুমি তুচ্ছ করোনি, হওনি রাজার দ্বারী।
অত্যাচারকে বলনিক' দয়া ব'লেছ অত্যাচার,
গড় করোনিক' নিগড়ের পায়, ভয়েতে মানোনি হার।
অচল অটল অগ্নিগর্ভ আগ্নেয়গিরি তুমি
উরিয়া ধন্য করেছিলে এই ভীরুর জন্মভূমি।
হে মহা-মৌনী, মরণেও তুমি মৌন মাধুরি পিয়া
নিয়েছ বিদায় যাওনি মোদের ছল-করা গীতি নিয়া!
তোমার প্রয়াণে উঠিল না কবি দেশে কল-কল্লোল।
সুন্দর! শুধু জুড়িয়া বসিলে মাতা সারদার কোল।

স্বর্গে বাদল মাদল বাজিল, বিজলী উঠিল মাতি,'
দেব-কুমারীরা হানিল বৃষ্টি-প্রসূন সারাটি রাতি।
কেহ নাহি জাগি' অর্গল-দেওয়া সকল কুটীর দ্বারে
পুত্রহারার ক্রন্দন শুধু খুঁজিয়া ফিরিছে কারে।

নিশীথ-শ্মশানে অভাগিনী এক শ্বেত-বাস পরিহিতা,
ভাবিছে তাহারি সিঁতুর মুছিয়া কে জ্বালালো ঐ চিতা!
ভগবান! তুমি চাহিতে পার কি ঐ দুটি নারী পানে?
জানি না তোমায় বাঁচাবে কে যদি ওরা অভিশাপ হানে

[ ফণি-মনসা ]

## সত্যেন্দ্র-প্রয়াণ-গীতি

চল-চঞ্চল বাণীর দুলাল এসেছিল পথ ভুলে,
ওগো এই গঙ্গার কূলে।
দিশাহারা মাতা দিশা পেয়ে তাই নিয়ে গেছে কোলে তুলে
ওগো এই গঙ্গার কূলে ॥
চপল চরণ বেণু-বীণে তা'ব
সুর বেঁধে শুধু দিল ঝঙ্কার,
শেষ গান গাওয়া হ'লনাক' আর
উঠিল চিত্ত দুলে,
তারি ডাক-নাম ধ'রে ডাকিল কে যেন অস্ত তোরণ মূলে,
ওগো এই গঙ্গার কূলে।

ওরে এ ঝোড়ো হাওয়ায় কাবে ডেকে যায় এ কোন্ সর্বনাশী,
বিষাণ কবিব গুমরি' উঠিল, বেসুবো বাজিল বাঁশী।
আঁখির সলিলে ঝল্‌সানো আঁখি
কুলে কুলে ভ'রে উঠে থাকি' থাকি'
মনে পড়ে কবে আহত এ-পাখী
মৃত্যু আফিম ফুলে
কোন্ ঝড়-বাদলের এমনি নিশীথে প'ড়েছিল ঘুমে ঢুলে।
ওগো এই গঙ্গার কূলে ॥

তার ঘরেব বাঁধন সহিল না সে যে চির বন্ধন-হারা,
তাই ছন্দ-পাগলে কোলে নিয়ে দোলে জননী মুক্তধারা!

ও সে আলো দিয়ে গেল আপনারে দহি'।
অমৃত বিলালো বিষ-জ্বালা সহি'।
শেষে শান্তি মাগিল ব্যাথা-বিদ্রোহী
চিতার অগ্নি-শূলে!
পুনঃ নব-বীণা-করে আসিবে বলিয়া এই শ্যাম তরুমূলে।
ওগো এই গঙ্গার কূলে॥

[ ফণি-মনসা ]

# অন্তর-ন্যাশন্যাল-সঙ্গীত

জাগো—

জাগো অনশন-বন্দী, ওঠ রে যত
জগতের লাঞ্ছিত ভাগ্যহত !
যত অত্যাচারে আজি বজ্র হানি'
হাকে নিপীড়িত-জন-মন মথিত বাণী,
নব জনম লভি' অভিনব ধরণী
ওরে ওই আগত ॥

আদি শৃঙ্খল সনাতন শাস্ত্র-আচার
মূল সর্বনাশেরে এবে ভাঙিব এবার ?
ভেদি' দৈত্য-কারা
আয় সর্বহারা !
কেহ রহিবে না আর পর-পদ আনত ॥

কোরাস :

নব ভিত্তি' পরে
নব নবীন জগৎ হবে উত্থিত রে !
শোন্ অত্যাচারী ! শোন্ রে সঞ্চয়ী
ছিনু সর্বহারা, হব সর্বজয়ী ।
এই সংগ্রাম মাঝ,
ওরে সর্বশেষের এই সংগ্রাম মাঝ,
নিজ নিজ অধিকার জুড়ে দাঁড়া সবে আজ !
এই 'অন্তর-ন্যাশনাল-সংহতি'রে
হবে নিখিল মানব জাতি সমুদ্ধত ॥

[ ফণি-মনসা ]

## পথের দিশা

চারদিকে এই গুণ্ডা এবং বদমায়েশির আখ্‌ড়া দিয়ে
রে অগ্রদূত, চ'লতে কি তুই পারবি আপন প্রাণ বাঁচিয়ে ?
পারবি যেতে ভেদ ক'রে এই চক্র পথের চক্রব্যূহ ?
উঠবি কি তুই পাষাণ ফুঁড়ে বনস্পতি মহীরুহ ?
আজকে প্রাণের গো-ভাগাড়ে উড়ছে শুধু চিল-শকুনি,
এর মাঝে তুই আলোক-শিশু কোন্ অভিযান ক'রবি, শুনি ?
ছুঁড়ছে পাথর, ছিটায় কাদা, কদর্যের এই হোরী খেলায়
শুভ্র মুখে মাখিয়ে কালি ভোজপুরীদের হট্টমেলায়
বাংলাদেশও মাত্‌ল কি রে ? তপস্যা তার ভুললো অরুণ ?
তাড়িখানার চীৎকারে কি নাম্‌ল ধূলায় ইন্দ্র বরুণ ?
ব্যগ্র-পরাণ অগ্রপথিক, কোন্ বাণী তোর শুনাতে সাধ ?
মন্ত্র কি তোর শুন্‌তে দেবে নিন্দাবাদীর ঢক্কা নিনাদ ?

নর-নারী আজ কণ্ঠ ফেড়ে কুৎসা গানের কোরাস্ ধ'রে
ভাবছে তারা সুন্দরেরই জয়ধ্বনি ক'রছে জোরে ?
এর মাঝে কি খবর পেলি নব-বিপ্লব ঘোড়সওয়ারী
আসছে কেহ ? টুটল তিমির, খুল্‌ল দুয়ার পূব-দুয়ারী ?
ভগবান আজ ভূত হ'ল যে প'ড়ে দশ-চক্র ফেরে,
যবন এবং কাফের মিলে হায় বেচারায় ফির্‌ছে তেড়ে !
বাঁচাতে তায় আস্‌ছে কি রে নতুন যুগের মানুষ কেহ
ধূলায় মলিন, রিক্তাভরণ, সিক্ত আঁখি, রক্ত দেহ ?

মস্‌জিদ আর মন্দির ঐ শয়তানদের মন্ত্রণাগার,
রে অগ্রদূত, ভাঙতে এবার আসছে কি জাঠ কালাপাহাড় ?
জানিস যদি, খবর শোনা বন্ধ খাঁচার ঘেরাটোপে !
উড়ছে আজো ধর্ম-ধ্বজা টিকির গিঁঠে দাড়ির ঝোপে !

নিন্দাবাদের বৃন্দাবনে ভেবেছিলাম গাইব না গান,
থাকতে নারি দেখে শুনে সুন্দরের এই হীন অপমান।
ক্রুদ্ধ রোষে রুদ্ধ ব্যথায় ফোঁপায় প্রাণে ক্ষুব্ধ বাণী,
মাতালদের ঐ ভাটিশালায় নটিনী আজ বীণাপাণি ॥
জাতির পরান-সিন্ধু মথি' স্বার্থ-লোভী পিশাচ যারা
সুধার পাত্র লক্ষ্মীলাভের ক'রতেছে ভাগ বাঁটোয়ারা,
বিষ যখন আজ উঠল শেষে তখন কারুর পাইনে দিশা,
বিষের জ্বালায় বিশ্ব পুড়ে,স্বর্গে তাঁরা মেটান তৃষা।
শ্মশান-শবের ছাইয়ের গাদায় আজকে রে তাই বেড়াই খুঁজে,
ভাঙন-দেব আজ ভাঙের নেশায় কোথায় আছে চক্ষু বুঁজে !
রে অগ্রদূত, তরুণ মনের গহন বনের রে সন্ধানী,
জানিস খবর, কোথায় আমার যুগান্তরের খড়্গপাণি।

[ ফণি-মনসা ]

## হিন্দু-মুস্‌লিম যুদ্ধ

মাভৈঃ! মাভৈঃ, এতদিনে বুঝি জাগিল ভারতে প্রাণ,
সজীব হইয়া উঠিয়াছে আজ শ্মশান গোরস্থান।
ছিল যারা চির-মরণ-আহত,
উঠিয়াছে জাগি' ব্যথা-জাগ্রত,
খালেদ আবার ধরিয়াছে অসি, অর্জ্জুন ছোড়ে বাণ।
জেগেছে ভারত, ধরিয়াছে লাঠি হিন্দু-মুসলমান।

মরিছে হিন্দু, মরে মুস্‌লিম এ উহার ঘায়ে আজ,
বেঁচে আছে যারা মরিতেছে তারা, এ-মরণে নাহি লাজ॥
জেগেছে শক্তি তাই হানাহানি,
অস্ত্রে অস্ত্রে নব জানাজানি!
আজি পরীক্ষা— কাহার দস্ত হয়েছে কত দরাজ।
কে মরিবে কাল সম্মুখ-রণে, মরিতে কা'রা নারাজ।

মূর্চ্ছাতুরের কণ্ঠে শুনে যা জীবনের কোলাহল,
উঠিবে অমৃত, দেরী নাই আর, উঠিয়াছে হলাহল।
থামিস্‌নে তোরা চালা মন্থন!
উঠেছে কাফের, উঠেছে যবন;
উঠিবে এবার সত্য হিন্দু-মুস্‌লিম মহাবল।
জেগেছিস তোরা, জেগেছে বিধাতা ন'ড়েছে খোদার কল।

আজি ওস্তাদে শাগ্‌রেদে যেন শক্তির পরিচয়।
মেরে মেরে কাল করিতেছে ভীরু-ভারতেরে নির্ভয়।
হেরিতেছে কাল—কব্‌জি কি মুঠি
ঈষৎ আঘাতে পড়ে কি না টুটি'
মারিতে মারিতে কে হ'ল যোগ্য, কে করিবে রণ-জয়।
এ 'মক্ ফাইটে' কোন সেনানীর বুদ্ধি হয়নি লয়!

ক' ফোঁটা রক্ত দেখিয়া কে বীর টানিতেছে লেপ-কাঁথা।
ফেলে রেখে অসি মাখিয়াছে মসি বকিছে প্রলাপ যা-তা।
হায়, এই সব দুর্বল চেতা,
হবে অনাগত বিপ্লব-নেতা।
ঝড় সাইক্লোনে কি করিবে এরা! ঘূর্ণিতে ঘোরে মাথা?
রক্ত-সিন্ধু সাঁতারিবে কা'রা—করে পরীক্ষা ধাতা।

তোদেরি আঘাতে টুটেছে তোদের মন্দির মস্‌জিদ,
পরাধীনদের কলুষিত ক'রে উঠেছিল তার ভিত!
খোদা খোদ যেন করিতেছে লয়
পরাধীনদের উপাসনালয়!
স্বাধীন হাতের পূত মাটি দিয়া রচিবে বেদী শহীদ।
টুটিয়াছে চূড়া? ওরে ঐ সাথে টুটেছে তোদের নিদ

কে কাহারে মারে, ঘোচেনি ধন্দ, টুটেনি অন্ধকার,
জানে না আঁধারে শত্রু ভাবিয়া আত্মীয়ে হানে মার!

উদিবে অরুণ, ঘুচিবে ধন্দ,
ফুটিবে দৃষ্টি, টুটিবে বন্ধ
হেরিবে মেরেছে আপনার ভায়ে বন্ধ করিয়া দ্বার
ভারত-ভাগ্য ক'রেছে আহত ত্রিশূল ও তরবার !

যে লাঠিতে আজ টুটে গম্বুজ, পড়ে মন্দির চূড়া,
সেই লাঠি কালি প্রভাতে করিবে শত্রু দুর্গ গুঁড়া।
প্রভাতে হবে না ভায়ে ভায়ে রণ
চিনিবে শত্রু চিনিবে স্বজন।
করুক কলহ—জেগেছে তো তবু—বিজয়-কেতন উড়া।
ল্যাজে তোর যদি লেগেছে আগুন, স্বর্ণলঙ্কা পুড়া।

[ ফণি-মনসা ]

# সিন্ধু

—প্রথম তরঙ্গ—

হে সিন্ধু, হে বন্ধু মোর, হে চির বিরহী,
হে অতৃপ্ত ! রহি' রহি'
কোন বেদনায়
উদ্বেলিয়া ওঠ তুমি কানায় কানায় ?
কি কথা শুনাতে চাও, কারে কি কহিবে বন্ধু তুমি
প্রতীক্ষায় চেয়ে আছে ঊর্ধ্বে নীলা, নিম্নে বেলা-ভূমি ?
কথা কও, হে দুরন্ত, বল,
তব বুকে কেন এত ঢেউ জাগে, এত কলকল ?
কিসের এ অশ্রান্ত গর্জন ?
দিবা নাই রাত্রি নাই, অনন্ত ক্রন্দন
থামিল না, বন্ধু, তব।
কোথা তব ব্যাথা বাজে ? মোরে কও, কারে নাহি কব !
কারে তুমি হারালে কখন্ ?
কোন্ মায়া-মণিকার হেরিছ স্বপন ?
কে সে বালা ? কোথা তার ঘর ?
কবে দেখেছিলে তারে ? কেন হ'ল পর ?
যারে এত বাসিয়াছ ভালো !
কেন সে আসিল, এসে কেন সে লুকালো ?
অভিমান ক'রেছে সে ?
মানিনী ঝেঁপেছে মুখ নিশীথিনী-কেশে ?
ঘুমায়েছে একাকিনী জোছনা-বিছানে ?
চাঁদের চাঁদিনী বুঝি তাই এত টানে

তোমার সাগর-প্রাণে জাগায় জোয়ার
কী রহস্য আছে চাঁদে লুকানো তোমার ?
বলো, বন্ধু বলো,
এ কি গান ? ও কি কাঁদা ? ঐ মত্ত জল-ছলছল—
ও কি হুহুঙ্কার ?
ঐ চাঁদ ঐ সে কি প্রেয়সী তোমার ?
টানিয়া সে মেঘের আড়াল
সুদূরিকা সুদূরেই থাকে চিরকাল ?
চাঁদের কলঙ্ক ঐ, ও কি তব ক্ষুধাতুর চুম্বনের দাগ ?
দূরে থাকে কলঙ্কিনী, ও কি রাগ ? ও কি অনুরাগ ?
জান না কি, তাই
তরঙ্গে আছাড়ি' মর আক্রোশে বৃথাই ?
মনে লাগে তুমি যেন অনন্ত পুরুষ
আপনার স্বপ্নে ছিলে আপনি বেহুঁশ !
অশান্ত ! প্রশান্ত ছিলে
এ-নিখিলে
জানিতে না আপনারে ছাড়া।

তরঙ্গ ছিল না বুকে, তখনো দোলানী এসে দেয়নিক' নাড়া।
বিপুল আরশি-সম ছিলে স্বচ্ছ, ছিলে স্থির,
তব মুখে মুখ রেখে ঘুমাইত তীর—
তপস্বী ! ধেয়ানী।

তার পর চাঁদ এলো—কবে, নাহি জানি
তুমি যেন উঠিলে শিহরি,'
হে মৌনী, কহিলে কথা—"মরি মরি,
সুন্দর সুন্দর !"
'সুন্দর সুন্দর' গাহি' জাগিয়া উঠিল চরাচর !

সেই সে আদিম শব্দ, সেই আদি কথা,
সেই বুঝি নির্জনের সৃজনের, ব্যথা,
সেই বুঝি বুঝিলে রাজন্
একা সে সুন্দর হয় হইলে দু'-জন !···
কোথা সে উঠিল চাঁদ হৃদয়ে না নভে
সে কথা জানে না কেউ, জানিবে না, চিরকাল নাহি জানা র'বে।
এত দিনে ভার হ'ল আপনারে নিয়ে একা থাকা
কেন যেন মনে হয়—ফাঁকা সব ফাঁকা !
কে যেন চাহিছে মোরে, কে জানে কী নাই,
যারে পাই তারে যেন আরো পেতে চাই

জাগিল আনন্দ-ব্যথা, জাগিল জোয়ার,
লাগিল তরঙ্গে দোলা, ভাঙিল দুয়ার,
মাতিয়া উঠিলে তুমি !
কাঁপিয়া উঠিল কেঁদে নিদ্রাতুরা ভূমি।
বাতাসে উঠিল ব্যেপে তব হুতাশ্বাস
জাগিল অনন্ত শূন্যে নীলিমা-উছাস।
বিস্ময়ে বাহিরি' এল নব নব নক্ষত্রের দল
রোমাঞ্চিত হ'ল ধরা,
বুক চিরে এল তার তৃণ-ফুল-ফল।
এল আলো এল বায়ু এলো তেজ প্রাণ,
জানা ও অজানা ব্যেপে ওঠে সে কি
অভিনব গান !
একি মাতামাতি ওগো এ কি উতরোল।
এত বুক ছিল হেথা, ছিল এত কোল।
শাখা ও শাখীতে যেন কত জানাশোনা.

হাওয়া এসে দোলা দেয়, সেও যেন ছিল জানা
কত সে আপনা !
জলে জলে ঢলাঢলি চলমান বেগে,
ফুলে ফুলে চুমোচুমি—চরাচরে বেলা ওঠে জেগে !
আনন্দ-বিহ্বল
সব আজ কথা কহে, গাহে গান, করে কোলাহল ।

বন্ধু ওগো সিন্ধুরাজ ! স্বপ্নে চাঁদ-মুখ
হেরিয়া উঠিলে জাগি,' ব্যথা ক'রে উঠিল ও বুক !
কি যেন সে ক্ষুধা জাগে, কী যেন সে পীড়া,
গ'লে যায় সারা হিয়া, ছিঁড়ে যায় যত স্নায়ু-শিরা !
নিয়া নেশা, নিয়া ব্যথা-সুখ
দুলিয়া উঠিলে সিন্ধু উৎসুক উন্মুখ
কোন্ প্রিয়-বিরহের সুগভীর ছায়া
তোমাতে পড়িল যেন, নীল হ'ল তব স্বচ্ছ কায়া ।
সিন্ধু, ওগো বন্ধু মোর !
গর্জিয়া উঠিলে ঘোর
আর্ত হুহুঙ্কারে ।
বারে বারে
বাসনা-তরঙ্গে তব পড়ে ছায়া তব প্রেয়সীর,
ছায়া সে তরঙ্গে ভাঙে, হানে মায়া, উর্ধ্বে প্রিয়া স্থির
ঘুচিল না অনন্ত আড়াল
তুমি কাঁদ আমি কাঁদি কাঁদে সাথে কাল !
কাঁদে গ্রীষ্ম কাঁদে বর্ষা বসন্ত ও শীত,
নিশিদিন শুনি বন্ধু ঐ এক ক্রন্দনের গীত
নিখীল বিরহী কাঁদে সিন্ধু তব সাথে,
তুমি কাঁদ আমি কাঁদি কাঁদে প্রিয়া রাতে !

সেই অশ্রু—সেই লোনা জল
তব চক্ষে—হে বিরহী বন্ধু মোর—করে টলমল
এক জ্বালা এক ব্যাথা নিয়া
তুমি কাঁদ আমি কাঁদি কাঁদে মোর প্রিয়া।

## —দ্বিতীয় তরঙ্গ—

হে সিন্ধু, হে বন্ধু মোর
হে মোর বিদ্রোহী।
রহি' রহি'
কোন্ বেদনায়
তরঙ্গ-বিভঙ্গে মাতো উদ্দাম লীলায়!
হে উন্মত্ত কেন এ নর্তন?
নিষ্ফল আক্রোশে কেন কর আস্ফালন
বেলাভূমে পড় আছাড়িয়া!
সর্বগ্রাসী! গ্রাসিতেছ মৃত্যু-ক্ষুধা নিয়া
ধরণীরে তিলে-তিলে
হে অস্থির! স্থির নাহি হ'তে দিলে
পৃথিবীরে! ওগো নৃত্য-ভোলা,
ধরারে দোলায় শূন্যে তোমার হিন্দোলা
হে চঞ্চল.
বারে বারে টানিতেছ দিগন্তিকা-বধূর অঞ্চল।
কৌতুকী গো! তোমার এ-কৌতুকের অন্ত যেন নাই-
কী যেন বৃথাই
খুঁজিতেছ কূলে কূলে।
কার যেন পদরেখা।—কে নীশীথে এসেছিল ভুলে
তব তীরে, গর্বিতা সে নারী।

যত বারি আছে চোখে তব
সব দিলে পদে তার ঢালি',
সে শুধু হাসিল উপেক্ষায়।
তুমি গেলে করিতে চুম্বন, সে ফিরালো কঙ্কনের ঘায়!
—গেল চ'লে নারী!
সন্ধান করিয়া ফের, হে সন্ধানী, তারই
দিকে দিকে তরণীর দুরাশা লইয়া,
গর্জনে গর্জনে কাঁদ— "পিয়া', মোর প্রিয়া।"

বলো বন্ধু, বুকে তব কেন এত বেগ, এত জ্বালা?
কে দিল না প্রতিদান? কে ছিঁড়িল মালা?
কে সে গরবিনী বালা? কার এত রূপ এত প্রাণ,
হে সাগর করিল তোমারে অপমান।
হে মজ্‌নু, কোন সে লায়লীর
প্রণয়ে উন্মাদ তুমি? বিরহ-অথির
করিয়াছ দিগ্বিদিক ঘোষণা, সিন্ধুরাজ,
কোন রাজ-কুমারীর লাগি'? কারে আজ
পরাজিত করি' রণে, তব প্রিয়া রাজ-দুহিতারে
আনিবে হরণ করি'? সারি সারি
দলে দলে চলে তব তরঙ্গের সেনা,
উষ্ণীষ তাদের শিরে শোভে শুভ্র ফেনা!
ঝটিকা তোমার সেনাপতি
আদেশ হানিয়া চলে উড়ে অগ্রগতি।
উড়ে চলে মেঘের বেলুন,
'মাইন্' তোমার চোরা পর্বত নিপুণ!
হাঙ্গর কুম্ভীর তিমি চলে, 'সাব্‌মেরিণ',
নৌ-সেনা চলিছে নীচে মীন,

'সিন্ধু-ঘোটকেতে চড়ি' চলিয়াছ বীর
উদ্দাম অস্থির !
কখন আনিবে জয় করি'—কবে সে আসিবে তব প্রিয়া,
সেই আশা নিয়া
মুক্তা-বুকে মালা রচি' নীচে
তোমার হারেম্-বাঁদী শত শুক্তি-বধূ অপেক্ষিছে
প্রবাল গাঁথিছে রক্ত-হার—
হে-সিন্ধু, হে বন্ধু মোর—তোমার প্রিয়ার !
বধূ তব দীপান্বিতা আসিবে কখন ?
রচিতেছ নব নব দ্বীপ তারি প্রমোদ-কানন !

বক্ষে তব চলে সিন্ধু-পোত
ওরা যেন তব পোষা কপোতী-কপোত।
নাচায়ে আদর কর পাখীরে তোমার
ঢেউ এর দোলায়, ওগো কোমল দুর্বার।
উচ্ছ্বাসে তোমার জল উলসিয়া উঠে,
ও বুঝি চুম্বন তব তার চঞ্চুপুটে !
আশা তব ওড়ে লুব্ধ সাগর-শকুন,
তটভূমি টেনে চলে তব আশা-তারকার গুণ।
উড়ে যায় নাম-নাহি-জানা কত পাখী,
ও যেন স্বপন তব !—কী তুমি একাকী
ভাব কভু আনমনে যেন,
সহসা লুকাতে চাও আপনারে কেন !
ফিরে চলো ভাঁটি টানে কোন অন্তরালে,
যেন তুমি বেঁচে যাও নিজেরে লুকালে !—
শ্রান্ত মাঝি গাহে গান ভাটিয়ালী সুরে,
ভেসে যেতে চায় প্রাণ দূরে—আরো দূরে।

যেতে নারে তারা এ জল্‌সায়।
আয় বেহেশ্‌তে কে যাবি আয় ॥

বুড়ো নীতিবিদ—হুড়ীর প্রায়
পেলনাক' এক বিন্দু রস
চিরকাল জলে রহিয়া হায়!—
কাঁটা বিধে যার ক্ষত আঙুল
দোলে ফুলমালা তারি গলায়!
আয় বেহেশ্‌তে কে যাবি আয় ॥

তিলে তিলে যারা পিষে মারে
অপরের সাথে আপনারে,
ধরণীর ঈদ-উৎসবে
রোজা রেখে প'ড়ে থাকে দ্বারে,
কাফের তাহারা এ-ঈদ্‌গায়!
আয় বেহেশ্‌তে কে যাবি আয় ॥

বুলবুল গেয়ে ফেরে বলি'
যাহারা শাসায়ে ফুলবনে
ফুটিতে দিল না ফুলকলি;
ফুটিলে কুসুম পায়ে দলি'
মরিয়াছে, পাছে বাস বিলায়!
হারাম তারা এ-মুশায়েরায়!
আয় বেহেশ্‌তে কে যাবি আয় ॥

হেথা কোলে নিয়ে দিল্‌রুবা
শরাবী গজল গাহে যুবা,

প্রিয়ার বে-দাগ কপোলে গো
এঁকে দেয় তিল মনোলোভা,
প্রেমের পাপীর এ মোজ্‌রায়।
আয় বেহেশ্‌তে কে যাবি আয়॥

আসিতে পারে না হেথা বে-দীন
মৃত প্রাণ-হীন জরা-মলিন!
নও-জোয়ানীর এ মহ্‌ফিল
খুন ও শরাব হেথা অভিন,
হেথা ধনু বাঁধা ফুলমালায়!
আয় বেহেশ্‌তে কে যাবি আয়॥

পেয়ালায় হেথা শহীদী খুন
তোলোয়ার চোঁয়া তাজা তরুণ
আঙ্গুর-হৃদি চুয়ানো গো
গেলাসে শরাব রাঙা অরুণ
শহীদে প্রেমিকে ভিড় হেথায়।
আয় বেহেশ্‌তে কে যাবি আয়।

প্রিয়া-মুখে হেথা দেখি গো চাঁদ,
চাঁদে হেরি প্রিয়-মুখের ছাদ।
সাধ ক'রে হেথা করি গো পাপ,
সাধ ক'রে বাঁধি বালির বাঁধ,
এ রস-সাগরে বালু-বেলায়!
আয় বেহেশ্‌তে কে যাবি আয়!

[ জিঞ্জির ]

## নওরোজ

রূপের সওদা কে করিবি তোরা আয় রে আয়
নওরোজের এই মেলায়।
ডামাডোল আজি চাঁদের হাট,
লু'ট হল রূপ'হল লোপাট।
খুলে ফেলে আজ শরম ঠাট্
রূপসীরা সব রূপ বিলায়
বিনি কিম্মতে হাসি ইঙ্গিতে হেলাফেলায়।
নওরোজের এই মেলায়।

শা'জাদা উজির নওয়াব-জাদারা—রূপ কুমার
এই মেলায় খরিদ-দার।
নও-জোয়ানীর জহুরী ঢের
খুঁজিছে বিপণি জহরতের,
জহরত নিতে টেড়া আঁখের
জহর কিনিছে নির্বিকার।
বাহানা করিয়া ছোঁয় গো পিরান জাহানারার
নওরোজের রূপ কুমার।

ফিরি ক'রে ফেরে শা'জাদী বিবি ও বেগম সা'ব
চাঁদ মুখের নাই নেকাব?
শূন্য দোকানে পসারিণী
কে জানে কি করে বিকিকিনি।

নেকাব—মুখাবরণ

চুড়ি-কঙ্কণে রিনিঠিনি
কাঁদিছে কোমল কড়ি রেখাব।
অধরে অধরে দর-কষাকষি—নাই হিসাব
হেম-কপোল লাল গোলাব।

হেরেম-বাঁদীরা দেরেম ফেলিয়া মাগিছে দিল্
নওরোজের নও-মফিল!
সাহেব, গোলাম, খুনি আশেক,
বিবি বাঁদী সব আজিকে এক।
চোখে চোখে পেশ দাখিলা চেক
দিলে দিলে মিল এক সামিল!
বেপর্ওয়া আজ বিলায় বাগিচা ফুল ত'বিল।
নওরোজের নও ম'ফিল।

ঠোঁটে ঠোঁটে আজ মিঠি শরবৎ ঢাল্-উপুড়,
রণ-ঝনায় পা'য় নূপুর!
কিস্‌মিস্ ছেঁচা আজ অধর,
আজিকে আলাপ' মোখ্‌তসর'
কার পায়ে পড়ে কার চাদর,
কাহারে জড়ায় কার কেয়ূর,
প্রলাপ বকে গো-কলাপ মেলিয়া মন-ময়ূর,
আজ দিলের নাই সবুর।

আঁখির নিক্তি করিছে ওজন প্রেম দেদার
ভার কাহার অশ্রু-হার।

দেরেম—রৌপ্যমুদ্রা ত'বিল—তহবিল ম'ফিল—সভা
আশেক—প্রেমিক মোখ্‌তসর—সংক্ষেপ

চোখে চোখে আজ চেনাচেনি
বিনি মূলে আজ কেনাকেনি,
নিকাশ করিয়া লেনিদেনি
'ফাজিল' কিছুতে কমে না আর!
দিল্ সবার 'বে-কাবাব'।
পানের বদলে মুন্না মাগিছে পান্না হার

সাধ ক'রে আজ বর্‌বাদ করে দিল্ সবাই
নিম্‌খুন কেউ কেউ জবাই।
নিক্‌পিক্ করে ক্ষীণ কাঁকাল।
পেশোয়াজ কাঁপে টালমাটাল,
গুরু উরু-ভারে তনু নাকাল'
টল্‌মল্ আঁখি জল-বোঝাই!
হাফিজ উমর শিরাজ পলায়ে লেখে রুবাই'!
নিম্‌খুন কেউ কেউ জবাই!

শিরী লায়লীরে খোঁজে ফর্‌হাদ খোঁজে কায়েস
নওরোজের এই সে দেশ!
খুঁজে ফেরে হেথা যুবা সেলিম!
নূরজাহানের দূর সাকিম,
আরংজিব আজ হইয়া ঝিম্
হিয়ায় হিয়ায় চাহে আয়েস!
তখ্‌ত্‌তাউস কোহিনূরে কারো নাই খায়েশ,
নওরোজের এই সে দেশ।

ন্না--সাধারণত বাঁদীর নাম ফাজিল—অতিরিক্ত বে-কাবাব্—ধৈর্য্যহারা
শিরী, লায়লী, ফর্‌হাদ, কায়েস—জগৎবিখ্যাত প্রেমিক-প্রেমিকা
বাই—চতুষ্পদী কবিতা খায়েস—ইচ্ছা সেলিম—জাহাঙ্গীর

গুলে-বকৌলি উর্বশীর এ চাঁদনী চক,
চাও হেথায় রূপ নিছক।
শরাব সাকী ও রঙে রূপে
আতর লোবান ধুনা ধূপে
সয়্লাব সব যাক ডুবে,
আঁখি-তারা হোক নিষ্পলক।
চাঁদ মুখে আঁক' কালো কলঙ্ক তিল-তিলক।
চাও হেথায় রূপ নিছক।

হাশিশ্-নেশায় ঝিম মেরে আছে আজ সকল
লাল-পানির রংমহল।
চাঁদ-বাজারে এ নওরোজের
দোকান ব'সেছে মোমতাজের,
সওদা করিতে এসেছে ফের
শা'জাহান হেথা-রূপ পাগল।
হেরিতেছে কবি সুদূরের ছবি ভবিষ্যতের তাজমহল
নওরোজের স্বপ্ন-ফল!

[ ঝিঙ্গির ]

গুলে-বকৌলি—পরীদের রানী

## অগ্র-পথিক

অগ্র-পথিক হে সেনাদল,
জোর্ কদম্ চল্ রে চল্।
রৌদ্রদগ্ধ মাটি-মাখা শোন্ ভাইরা মোর,
বাসি বসুধায় নব অভিযান আজিকে তোর।
রাখ তৈয়ার হাথেলিতে হাতিয়ার জোয়ান.
হান্‌রে নিশিত্ পাশুপতাস্ত্র অগ্নিবান!
কোথায় হাতুড়ী কোথা শাবল;
অগ্র-পথিক রে সেনাদল,
জোর্ কমম্.     চল্ রে চল্॥

কোথায় মানিক ভাইরা আমার সাজ্‌রে সাজ্
আর বিলম্ব সাজে না, চালাও কুচ্‌কাওয়াজ!
আমরা নবীন তেজ-প্রদীপ্ত বীর তরুণ!
বিপদ-বাধার কণ্ঠ ছিঁড়িয়া শুষিব খুন।
আমরা ফলাব ফুল-ফসল!
অগ্র-পথিক রে যুবাদল,
জোর্ কদম্     চল্ রে চল্॥

প্রাণ-চঞ্চল প্রাচী-র তরুণ কর্মবীর,
হে মানবতার প্রতীক গর্ব উচ্চশির!
দিব্যচক্ষে দেখিতেছি, তোরা দৃপ্তপদ
সকলের আগে চলিবি পারায়ে গিরি ও নদ
মরু-সঞ্চর গতি-চপল!
অগ্র-পথিক রে পাঁওদল,
জোর্ কদম্     চল্ রে চল্॥

স্থবির শ্রান্ত প্রাচী-র প্রাচীন জাতীরা সব
হারায়েছে আজ দীক্ষা দানের সে-গৌরব!
অবনত-শির গতিহীন তারা—মোরা তরুণ
বহিব সে ভার, লব শাশ্বত ব্রত দারুণ,
শিখাব নতুন মন্ত্রবল।
রে নবপথিক যাত্রীদল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

আমরা চলিব পশ্চাতে ফেলি' পচা অতীত,
গিরি-গুহা ছাড়ি' খোলা প্রান্তরে গাহিব গীত!
সৃজিব জগৎ বিচিত্রতর, বীর্যবান্
তাজা জীবন্ত সে নব সৃষ্টি শ্রম-মহান,
চলমান-বেগে প্রাণ উছল।
রে নবযুগের স্রষ্টাদল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

অভিযান-সেনা আমরা ছুটিব দলে দলে
বনে নদীতটে গিরি সঙ্কটে জলে থলে!
লঙ্ঘিব খাড়া পর্বত-চূড়া অনিমেষে,
জয় করি' সব তসনস করি পায়ে পিষে,
অসীম সাহসে ভাঙি, আগল!
না জানা পথের নকীব দল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

পাতিত করিয়া শুষ্ক বৃদ্ধ অটবীরে
বাঁধ' বাঁধি' চলি দুস্তর খর স্রোত-নীরে
রসাতল চিরি' হীরকের খণি করি খনন,
কুমারী ধরার গর্ভে করি গো ফুল সৃজন,

পায়ে হেঁটে মাপি ধরণীতল।
অগ্র-পথিক রে চঞ্চল
জোর্ কদম্ চল্‌রে চল্ ॥

আমরা এসেছি নবীন প্রাচী-র নব-স্রোতে
ভীম পর্বত ক্রকচ-গিরির চূড়া হ'তে
উচ্চ অধিত্যকা প্রণালিকা হইয়া পার
আহত বাঘের পদ-চিন্ ধরি' হ'য়েছি বা'র
পাতাল ফুঁড়িয়া, পথ-পাগল।
অগ্রবাহিনী পথিক-দল
জোর্ কদম্ চল্ রে চল্ ॥

আয়ার্লাণ্ড আরব মিশর কোরিয়া-চীন,
নরওয়ে স্পেন রাশিয়া—সবার ধারি গো ঋণ
সবার রক্তে মোদের লোহুর আভাস পাই,
এক বেদনার 'কমরেড' ভাই মোরা সবাই!
সকল দেশের মোরা সকল!
রে চির-যাত্রী পথিক-দল,
জোর্ কদম্ চল্ রে চল্ ॥

বল্‌গা-বিহীন শৃঙ্খল-ছেঁড়া প্রিয় তরুণ!
তোদের দেখিয়া টগবগ করে বক্ষে খুন।
কাঁদি বেদনায়, তবু রে তোদের ভালোবাসায়
উল্লাসে নাচি আপনা-বিভোল নব আশায়।
ভাগ্য-দেবীর লীলা-কমল,
অগ্র-পথিক রে সেনাদল!
জোর্ কদম্ চল্ রে চল্ ॥

তরুণ তাপস ? নব শক্তিরে জাগায়ে তোল্‌ !
করুণায় নয়—ভয়ঙ্করীর দুয়ার খোল্‌ !
নাগিনী-দশনা রণরঙ্গিণী শস্ত্রকর
তোর দেশ-মাতা, তাহারি পতাকা তুলিয়া ধর্‌ ।
রক্ত পিয়াসী অচঞ্চল
নির্মম ব্রত রে সেনাদল ।
জোর্‌ কদম্‌ চল্‌ রে চল্‌ ॥

অভয়-চিত্ত ভাবনা-মুক্ত যুবারা শুন !
মোদের পিছনে চীৎকার করে পশু, শকুন !
ভ্রূকুটি হানিছে পুরাতন পচা গলিত শব,
রক্ষণশীল বুড়োরা করিছে তারই স্তব
শিবারা চেঁচাক শিব অটল !
নির্ভীক বীর পথিক দল,
জোর্‌ কদম্‌ চল্‌ রে চল্‌

আরো—আরো আগে সেনা-মুখ যেথা করিছে রণ,
পলকে হতেছে পূর্ণ মৃতের শূন্যাসন,
আছে ঠাই আছে, কে থামে পিছনে ? হ' আগুয়ান !
যুদ্ধের মাঝে পরাজয় মাঝে চলো জোয়ান ।
জ্বাল্‌ রে মশাল জ্বাল্‌ অনল !
অগ্রযাত্রী রে সেনাদল,
জোর্‌ কদম্‌ চল্‌ রে চল্‌ ॥

নতুন করিয়া ক্লান্ত ধরার মৃত শিরায়
স্পন্দন জাগে আমাদের তরে নব আশায়
আমাদেরি তারা—চলিছে যাহার দৃঢ়-চরণ
সম্মুখ পানে. একাকী অথবা শতেক জন ।

মোরা সহস্র-বাহু-সবল।
রে চির-রাতের সান্ত্রীদল
জোর্ কদম্ চল্ রে চল্॥

জগতের এই বিচিত্রতম মিছিলে ভাই
কত রূপ কত দৃশ্যের লীলা চলে সদাই।
শ্রমরত ঐ কালি-মাখা কুলি, নৌ-সারং,
বলদের মাঝে হলধর চাষা সুখের সং,
প্রভু স-ভৃত্য পেষণ কল—
অগ্র-পথিক উদাসী-দল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

নিখিল গোপন ব্যর্থ-প্রেমিক আর্ত-প্রাণ,
সকল কারার সকল বন্দী আহত মান,
ধরার সকল সুখী ও দুঃখী, সৎ-অসৎ,
মৃত জীবন্ত পথ-হারা যারা ভোলেনি পথ,—
আমাদের সাথী এরা সকল।
অগ্র-পথিক রে সেনাদল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

ছুড়িতেছে ভাঁটা জ্যোতির চক্র ঘূর্ণ্যমান,
হের পুঞ্জিত গ্রহ রবি তারা দীপ্তপ্রাণ,
আলো-ঝলমল দিবস, নিশীথ স্বপ্নাতুর,
বন্ধুর মত ছেয়ে আছে সব নিকট-দূর।
এক ধ্রুব সবে পথ-উতল।
নব যাত্রিক পথিক দল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

আমাদের এরা, আছে এরা সবে মোদের সাথ,
এরা সখা—সহযাত্রী মোদের দিবস-রাত।
ভ্রুণ-পথে আসে মোদের পথের ভাবী পথিক
এ-মিছিলে মোরা অগ্র-যাত্রী সুনির্ভীক!
সুগম করিয়া পথ পিছল
অগ্র-পথিক রে সোনাদল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

ওগো ও প্রাচী-র দুলালী দুহিতা তরুণীরা
ওগো জায়া ওগো ভগিনীরা! ডাকে সঙ্গীরা!
তোমরা নাই গো, লাঞ্ছিত মোরা তাই আজি,
উঠুক তোমার মণি-মঞ্জীর ঘন বাজি'
আমাদের পথে চল চপল
অগ্র-পথিক তরুণ-দল
জোর্ কদম্ চল্ রে চল॥

ওগো অনাগত মরু-প্রান্তর বৈতালিক!
শুনিতেছি তব আগমনী-গীত দিগ্বিদিক্।
আমাদেরি মাঝে আসিতেছ তুমি দ্রুত পায়ে।
ভিন্ দেশী কবি। থামাও বাঁশরী বট-ছায়ে,
তোমার সাধনা আজি সফল।
অগ্র-পথিক চারণ-দল,
জোর্ কদম্ চল্ রে চল্॥

আমরা চাহিনা তরল স্বপন, হাল্কা সুখ,
আরাম-কুশন, মখ্মল চটি, পান্সে থুক
শান্তির-বাণী, জ্ঞান বানিয়ার বই-গুদাম,
ছেঁদো ছন্দের-পল্কা ঊর্ণা, সস্তা নাম,

পচা দৌলৎ ,—দু'-পায়ে দল্ !
কঠোব দুখেব তাপস দল,
জোব কদম চল বে চল্ ॥

পান্ আহাব ভোজে মত্ত কি যত ঔদাবিক ?
দুযাব জানালা বন্ধ কবিয়া ফেলিয়া চিক্
আরাম কবিয়া ভুঁড়োরা ঘুমায় ? —বন্ধু শোন্
মোটা ডালরুটি, ছেড়া কম্বল, ভূমি-শয়ন,
আছে তো মোদেব পাথেয়-বল !
ওবে বেদনাব পূজাবী দল,
মোছ বে অশ্রু, চল্ বে চল্ ॥

নেমেছে কি বাতি ? ফুবায়না পথ সুদুর্গম ?
কে থামিস্ পথে ভাগ্নোৎসাহ নিরুদ্যম ?
ব'সে নে খানিক পথ-মঞ্জিলে ভয় কি ভাই,
থামিলে দু'-দিন ভোলে যদি লোকে —ভুলুক তাই ।
মোদেব লক্ষ্য চিব-অটল !
অগ্র-পথিক ব্রতীব দল,
বাঁধবে বুক, চল বে চল্ ॥

শুনিতেছি আমি, শোন্ ঐ দূবে তূর্য-নাদ
ঘোষিছে নবীন উষাব উদয-সুসংবাদ !
ওবে ত্বরা কব ! ছুটে চল্ আগে আরো আগে !
গান গেয়ে চলে অগ্র-বাহিনী, ছুটে চল্ আরো পুরোভাগে !
তোব অধিকাব কব্ দখল !
অগ্র-নায়ক বে পাওদল !
জোব্ কদমম চল্ রে চল্ ॥

[ জিঞ্জির ]

## চিরঞ্জীব জগলুল

প্রাচী'র দুয়ারে শুনি কলরোল সহসা তিমির রাতে,
মেসেরের শের, শির সমশের—সব গেল এক সাথে!
সিন্ধুর গলা জড়ায়ে কাঁদিছে দু'-তীরে ললাট হানি'
ছুটিয়া চ'লেছে মরু-বকৌলি 'নীল' দরিয়ার পানি!
আঁচলের তার ঝিনুক মানিক কাদায় ছিটায়ে পড়ে,
সোঁতের শ্যাওলা এলো কুন্তল লুটাইছে বালুচরে!
মরু-'সাইমুম'-তাঞ্জামে চড়ি' কোন্ পরীবানু আসে?
'লু'-হাওয়া ধরেছে বালুর পর্দা সম্ভ্রমে দুই পাশে!
সূর্য নিজেরে লুকায় টানিয়া বালুর আস্তরণ,
ব্যজনী দুলায় ছিন্ন পাইন-শাখায় প্রভঞ্জন।
ঘুর্ণি-বাঁদীরা নীল দরিয়ায় আঁচল ভিজায়ে আনি
ছিটাইছে বারি, মেঘ হ'তে মাগি' আনিছে বরফ-পানি।
ও বুঝি মিসর বিজয়লক্ষ্মী মুরছিতা তাঞ্জামে,
ওঠে হাহাকার ভগ্ন-মিনার আঁধার দীওয়ান-ই-আমে!
কৃষাণের গরু মাঠে মাঠে ফেরে, ধরেনিক' আজ হাল,
গম-ক্ষেত ভেঙে পানি ব'য়ে যায় তবু নাহি বাঁধে আ'ল,
মনের বাঁধেরে ভেঙেছে যাহার চোখের সাঁতার' পানি
মাঠের পানি ও আ'লেরে কেমনে বাঁধিবে সে নাহি জানি
হৃদয়ে যখন ঘনায় শাঙন, চোখে নামে বরষাত,
তখন সহসা হয় গো মাথায় এমনি বজ্রপাত!
মাটিরে জড়ায়ে উপুড় হইয়া কাঁদিছে শ্রমিক কুলি,
বলে—"মাগো তোর উপরে মাটির মানুষই হ'য়েছে ধূলি,

রতন মানিক হয় না তো মাটি, হীরা সেই হীরাই থাকে,
মোদের মাথায় কোহিনূর মণি—কি করিব বল্ তাকে ?
দুর্দিনে মাগো যদি ও-মাটির দুয়ার খুলিয়া খুঁজি,
চুরি করিবি না তুই এ মাণিক ? ফিরে পাব হারা পুঁজি ?
লৌহ পরশি' করিনু শপথ, ফিরে নাহি পাই যদি,
নতুন করিয়া তোর বুকে মোরা বহাব রক্ত-নদী ?"

আভীর-বালারা দুধাল গাভীরে দোহায় না, কাঁদে শুয়ে
দুম্বা-শিশুরা দূরে চেয়ে আছে দুধ ঘাস নাহি ছুঁয়ে,
মিষ্টি ধাবাল মিছরীর ছুরি মিসরী মেয়ের হাসি,
হাঁসা পাথরের কুচি-সম দাঁত,—সব যেন আজ বাসি।
আঙুর-লতার অলকগুচ্ছ—ডাঁশা আঙুরের থোপা,
যেন তরুণীর আঙুলের ডগা—হুরী বালিকার খোপা,
ঝুরে ঝুরে পড়ে হতাদরে আজ অশ্রুর বুঁদ-সম,
কাঁদিতেছে পরী, চারিদিকে অরি কোথায় অরিন্দম
মরু-নটী তার সোনার ঘুঙুর ছুঁড়িয়া ফেলেছে কাঁদি'
হলুদ খেজুর কাঁধিতে বুঝি বা রয়েছে তাহারা বাঁধি'
নতুন করিয়া মরিল গো বুঝি আজি মিসরের মমি'
শ্রদ্ধায় আজি পিরামিড যায় মাটির কবরে নমি'।

মিসরে খেদিব ছিল বা ছিল না ভুলেছিল সব লোক,
জগ্‌লুলে পেয়ে ভুলেছিল ওরা সুদান হারার শোক।
জানি না কখন্ ঘনাবে ধরার ললাটে মহাপ্রলয়,
মিসরের তরে 'রোজ-কিয়ামত' ইহার অধিক নয়।
রহিল মিসর, চ'লে গেল তার দুর্মদ যৌবন,
রুস্তম গেল, নিষ্প্রভ কায়খস্রু সিংহাসন।
কি শাপে মিসর লভিল অকালে জরা যযাতির প্রায়,
জানি না তাহার কোন্ সুত দেবে যৌবন ফিরে তায়।

মিসরের চোখে বহিল নতুন সুয়েজ খালের বান।
সুদান গিয়াছে—গেল আজ তার বিধাতার মহাদান!
'ফেরাউন' ডুবে না মরিতে হায় বিদায় লইল 'মুসা'
প্রাচী'র রাত্রি কাটিবে না কি গো, উদিবে না রাঙা উষা?

* * *

শুনিয়াছি, ছিল মমির মিসরে সম্রাট্ ফেরাউন,
জননীর কোলে সদ্যপ্রসূত বাচ্চার নিত খুন।
শুনেছিল বাণী, তাহারি রাজ্যে তারি রাজপথ দিয়া
অনাগত শিশু আসছে তাহার মৃত্যু-বারতা নিয়া।
জীবন ভরিয়া করিল যে শিশু—জীবনের অপমান,
পরের মৃত্যু-আড়ালে দাঁড়ায়ে সেই ভাবে, পেল ত্রাণ।
জনমিল মুসা রাজভয়ে মাতা শিশুরে ভাসায় জলে,
ভাসিয়া ভাসিয়া সোনার শিশু গো রাজারই ঘাটেতে চলে।
ভেসে এল শিশু রানীরই কোলে গো, বাড়ে শিশু দিনে দিনে,
শত্রু তাহারি বুকে চ'ড়ে নাচে, ফেরাউন নাহি চিনে।
এল অনাগত তারি প্রাসাদের সদর দরজা দিয়া,
তখনো প্রহরী জাগে বিনিদ্র দশ দিক্ আগুলিয়া।
—রসিক খোদার খেলা,
তারি বেদনায় প্রকাশে রুদ্র যারে করে অবহেলা।

মুসারে আমরা দেখিনি, তোমায় দেখেছি মিসর-মুনি,
ফেরাউনে মোরা দেখিনি, দেখেছি নিপীড়ন ফেরাউনী।
ছোটে অনন্ত সেনা সামন্ত অনাগত কার ভয়ে,
দিকে দিকে খাড়া কারা-শৃঙ্খল, জল্লাদ ফাঁসি ল'য়ে।
আইন-খাতার পাতায় পাতায় মৃত্যুদণ্ড লেখা,
নিজের মৃত্যু এড়াতে কেবলি নিজেরে করিছে একা।

সদ্যপ্রসূত প্রতি শিশুটিরে পিয়ায় অহর্নিশ
শিক্ষা দীক্ষা সভ্যতা বলি, তিলে-তিলে-মারা বিষ।
ইহারা কলির নব ফেরাউন ভেল্কি খেলায় হাড়ে,
মানুষে ইহারা না মেরে প্রথমে মনুষ্যত্ব মারে।

মনুষ্যত্বহীন এই সব মানুষেরই মাঝে কবে
হে অতিমানুষ, তুমি এসেছিলে জীবনের উৎসবে।
চারি দিকে জাগে মৃত্যুদণ্ড রাজ কারা প্রতিহারী,
এরই মাঝে এলে দিনের আলোকে নিঃশঙ্ক প্রদচারী।
রাজার প্রাচীর ছিল দাঁড়াইয়া তোমারে আড়াল করি'
আপনি আসিয়া দাঁড়াইলে তার সকল শূন্য ভরি'।
পয়গম্বর মুসার তবু তো ছিল 'আষা' অদ্ভুত,
খোদ সে খোদার প্রেরিত—ডাকিলে আসিত স্বর্গ-দূত
পয়গম্বর ছিলেনাক' তুমি—পাওনি ঐশী বাণী,
স্বর্গের দূত ছিল না দোসর, ছিলে না অস্ত্র-পাণি,
আদেশে তোমার নীল দরিয়ার বক্ষে জাগেনি পথ,
তোমারে দেখিয়া করেনি সালাম কোনো গিরিপর্বত।
তবু এশিয়া আফ্রিকা গাহে তোমার মহিমা-গান,
মনুষ্যত্ব থাকিলে মানুষ সর্বশক্তিমান।
দেখাইলে তুমি পরাধীন জাতি হয় যদি ভয়হারা—
হোক নিরস্ত্র—অস্ত্রের রণে বিজয়ী হইবে তারা।
অসি দিয়া নয়, নির্ভীক করে মন দিয়া রণ জয়'
অস্ত্রে যুদ্ধ জয় করা সাজে—দেশ জয় নাহি হয়।
ভয়ের সাগর পাড়ি দিল যেই শির করিল না নীচু,
পশুর নখর দন্ত দেখিয়া হটিল না কভু পিছু,
মিথ্যাচারীর ভ্রূকুটি শাসন নিষেধ বক্র-আঁখি
না মানি—জাতির দক্ষিণ করে বাঁধিল অভয় রাখী,

বন্ধন যারে বন্দিল হ'য়ে নন্দন-ফুলহার,
না-ই হ'ল সে গো পয়গম্বর নবী দেব অবতার,
সর্বকালের সর্বদেশের সকল নর ও নারী
করে প্রতীক্ষা, গাহে বন্দনা, মাগিছে আশিস তারি?

*   *   *

'এই ভারতের মহামানবের সাগর-তীরে,' হে ঋষি,
তেত্রিশ কোটি বলির ছাগল চরিতেছে দিবানিশি!
গোষ্ঠে গোষ্ঠে আত্মকলহ অজাযুদ্ধের মেলা,
এদের রুধিরে নিত্য রাঙিছে ভারত-সাগর-বেলা!
পশুরাজ যবে ঘাড় ভেঙে খায় একটারে ধরে আসি'
আরটা তখনো দিব্যি মোটায়ে হ'তেছে খোদার খাসি!
শুনে হাসি পায় ইহাদেরও নাকি আছে গো ধর্ম জাতি,
রাম-ছাগল আর ব্রহ্ম-ছাগল আরেক ছাগল পাতি।
মৃত্যু যখন ঘনায় এদের কশায়েব কল্যাণে
তখনো ইহারা লাঙুল উঁচায়ে এ উহারে গালি হানে!
ইহাদেব শিশু শৃগালে মারিলে এরা সভা ক'রে কাঁদে
অমৃতের বাণী শুনাতে এদের লজ্জায় নাহি বাধে!
নিজেদের নাই মনুষ্যত্ব, জানিনা কেমনে তারা
নারীদের কাছে চাহে সতীত্ব, হায় রে শরম-হারা
কবে আমাদের কোন্ সে পুরুষে ঘৃত খেয়েছিল কেহ,
আমাদের হাতে তারি বাস পাই, আজো করি অবলেহ

আশা ছিল, তবু তোদেরি মতন অতিমানুষেরে দেখি',
আমরা ভুলিব মোদের এ গ্লানি, খাঁটি হবে যত মেকী।
তাই মিসরের নহে এই শোক এই দুর্দিন আজি,
এশিয়া আফ্রিকা দুই মহাভূমে বেদনা উঠেছে বাজি'।

অধীন ভারত তোমায় স্মরণ করিয়াছে শতবার,
তব হাতে ছিল জলদস্যুর ভারত প্রবেশ দ্বার।
হে 'বনি ইস্‌রাইলের' দেশের অগ্রনায়ক বীর,
অঞ্জলি দিনু 'নীলের সলিলে অশ্রু-ভাগীরথীর।
সালাম করারও স্বাধীনতা নাই সোজা দুই হাত তুলি'
তব ফাতেহায়, কি দিবে এ জাতি বিনা দুটো বাঁধা বুলি।
মলয়-শীতলা সুজলা এ দেশে—আশিস্ করিও খালি।
উড়ে আসে যেন তোমার দেশের মরুর দু'-মুঠো বালি!

*　　　*　　　*

তোমার বিদায়ে দুর অতীতের কথা সেই মনে পড়ে,
মিসর হইতে বিদায় লইল মুসা যবে চিরতরে,
সম্ভ্রমে স'বে পথ ক'বে দিল নীল দরিয়ার বারি,
পিছু পিছু চলে কাঁদিয়া কাঁদিয়া মিসরের নর নারী।
শ্যেন-সম ছোটে ফেরাউন-সেনা, ঝাঁপ দিয়া পড়ে স্রোতে,
মুসা হ'ল পার, ফেরাউন ফিরিল না 'নীল নদ হ'তে!
তোমার বিদায়ে করিব না শোক, হয়তো দেখিব কাল
তোমার পিছনে মরিছে ডুবিয়া ফেরাউন দজ্জাল!

[ ফণিমনসা ]

## ভীরু

আমি জানি তুমি কেন চাহনাক' ফিরে !
গৃহকোণ ছাড়ি' আসিয়াছ আজ দেবতার মন্দিরে।
পুতুল লইয়া কাটিয়াছে বেলা
আপনারে ল'য়ে শুধু হেলা-ফেলা,
জানিতে না, আছে হৃদয়ের খেলা আকুল নয়ন-নীরে,
এত বড় দায় নয়নে নয়নে নিমিষের চাওয়া কিরে ?
আমি জানি তুমি কেন চাহনাক' ফিরে ॥

আমি জানি তুমি কেন চাহনাক' ফিরে !
জানিতে না আঁখি আঁখিতে হারায় ডুবে যায় বাণী ধীরে,
তুমি ছাড়া আর ছিলনাক, কেহ,
ছিল না বাহির, ছিল শুধু গেহ,
কাজল ছিল গো জল ছিলনা ও-উজল আঁখির তীরে।
সে দিনও চলিতে ছলনা বাজেনি ও চরণ-মঞ্জীরে।
আমি জানি তুমি কেন চাহনাক' ফিরে ॥

আমি জানি তুমি কেন কহনাক' কথা।
সেদিনও তোমার বনপথে যেতে পায়ে জড়াত না লতা !
সে-দিনও বেভুল তুলিয়াছ ফুল
ফুল বিঁধিতে গো বিঁধেনি আঙুল,
মালার সাথে যে হৃদয়ও শুকায় জানিতে না সে বারতা,
জানিতে না, কাঁদে মুখর মুখের আড়ালে নিঃসঙ্গতা।
আমি জানি তুমি কেন কহনাক' কথা ॥

আমি জানি তব কপটতা, চতুরালি।
তুমি জানিতে না, ও কপোলে থাকে ডালিম-দানার লালী।
জানিতে না ভীরু রমণীর মন
মধুকর ভারে লতার মতন
কেঁপে মরে কথা কণ্ঠ জড়ায়ে নিষেধ করে গো খালি'
আঁখি যত চায় তত লজ্জায় লজ্জা পাড়ে গো গালি।
আমি জানি তব কপটতা, চতুরালি।

আমি জানি, ভীরু! কিসের এ বিস্ময়।
জানিতে না কভু নিজেরে হেরিয়া নিজেরি করে যে ভয়
পুরুষ পরশ শুনেছিলে নাম,
দেখেছ পাথর করনি প্রণাম,
প্রণাম ক'রেছ লক্ষ ছ'লে চেয়েছে চরণ ছোঁয়।
জানিতে না হিয়া পাথর পরশি' পরশ-পাথর ও হয়
আমি জানি, ভীরু, কিসের এ বিস্ময়॥

কিসের তোমার শঙ্কা এ আমি জানি।
পরাণ-[illegible] দেহের তটীরে করিতেছে কানাকানি।
বিকচ বুকের বকুল গন্ধ
পাপড়ি রাখিতে পারে না বন্ধ,
যত আপনারে লুকাইতে চাও তয় তত জানাজানি,
অপাঙ্গে আজ ভিড় করেছে গো লুকানো যতেক বাণী
কিসের তোমার শঙ্কা এ আমি জানি॥

আমি জানি, কেন বলিতে পার না খুলি'।
গোপনে তোমায় আবেদন তার জানায়েছে বুলবুলি।
যে-কথা শুনিতে মনে ছিল সাধ'
কেমনে সে পেল তারই সংবাদ?

সেই কথা বঁধু তেমন করিয়া বলিল নয়ন তুলি'।
কে জানিত এত যাদু-মাখা তার ও কঠিন অঙ্গুলি'।
আমি জানি কেন বলিতে পার না খুলি'।

আমি জানি তুমি কেন যে নিরাভরণা
যাহার পরশে হয়েছে তোমার সকল অঙ্গ সোনা!
মাটির দেবীরে পরায় ভূষণ
সোনায় সোনার কিবা প্রয়োজন
দেহ কূল ছাড়ি' নেমেছে মনের অকূল নিরঞ্জনা।
বেদনা আজিকে রূপেরে তোমায় করিতেছে বন্দনা।
আমি জানি তুমি কেন যে নিরাভরণা

আমি জানি ওরা বুঝিতে পারে না তোরে।
নিশীথে ঘুমালে কুমারী বালিকা, বধূ জাগিয়াছে ভোরে
ওঁরা সাঁতারিয়া ফিরিতেছে ফেনা
শুক্তি যে ডোবে—বুঝিতে পাবে না
মুক্তা ফলেছে—আঁখির ঝিনুক ডুবেছে আঁখির লোরে
বোঝা কত ভার হ'লে—হৃদয়ের ভরাডুবি হয়, ওরে
অভাগিনী নারি বুঝাবি কেমন ক'রে॥

[ ঝিঙ্গের ]

## বাতায়ন পাশে গুবাক তরুর সারি

বিদায়, হে মোর বাতায়ন পাশে নিশীথ জাগার সাথী
ওগো বন্ধুরা, পাণ্ডুর হ'য়ে এল বিদায়ের রাতি!
আজ হ'তে হ'ল বন্ধ আমার জানালার ঝিলিমিলি,
আজ হ'তে হল বন্ধ মোদের আলাপন নিরিবিলি!

অস্ত-আকাশ-অলিন্দে তার শীর্ণ-কপোল রাখি'
কাঁদিতেছে চাঁদ, মুসাফির জাগো, নিশি আর নাই বাকী।
নিশীথিনী যায়, দূর বন-ছায় তন্দ্রায় ঢুলু ঢুলু,
ফিরে ফিরে চায়, দু'হাত জড়ায় আঁধারের এলোচুল!

চমকিয়া জাগি ললাটে আমার কাহার নিশ্বাস লাগে?
কে করে ব্যজন তপ্ত ললাটে, কে মোর শিয়রে জাগে?
জেগে দেখি, মোর বাতায়ন-পাশে জাগিছে স্বপনচারী
নিশীথ রাতের বন্ধু আমার গুবাক-তরুর সারি!

তোমাদের আর আমার আঁখির পল্লব কম্পনে
সারারাত মোরা ক'য়েছি যে কথা, বন্ধু পড়িছে মনে!—
জাগিয়া একাকী জ্বালা ক'রে আঁখি আসিত যখন জল'
তোমাদের পাতা মনে হ'ত যেন সুশীতল করতল।

আমার প্রিয়ার!—তোমার শাখার পল্লব-মর্মর
মনে হত যেন তারি কণ্ঠের আবেদন সকাতর।
তোমার পাতায় দেখেছি তাহার আঁখির কাজল-লেখা
তোমার দেহেরই মতন দীঘল তাহার দেহের রেখা।

তব ঝির্‌-ঝির্‌ মির্‌-মির যেন তারি কুণ্ঠিত বাণী,
তোমার শাখায় ঝুলানো তারির শাড়ীর আঁচলখানি!
—তোমার পাখার হাওয়া
তারই অঙ্গুলি পরশের মত নিবিড় আদর-ছাওয়া!

ভাবিতে ভাবিতে ঢুলিয়া প'ড়েছি ঘুমের শ্রান্ত কোলে,
ঘুমায়ে স্বপন দেখেছি, তোমারি সুনীল ঝালর দোলে
তেমনি আমার শিথানের পাশে। দেখেছি স্বপনে, তুমি
গোপনে আসিয়া গিয়াছ আমার তপ্ত ললাট চুমি'।

হয়তো স্বপনে বাড়ায়েছি হাত লইতে পরশখানি,
বাতায়নে ঠেকি ফিরিয়া এসেছে, লইয়াছি লাজে টানি,
বন্ধু এখন রুদ্ধ করিতে হইবে সে বাতায়ন!
ডাকে পথ, হাঁকে যাত্রীরা, 'কর বিদায়ের আয়োজন।'

—আজি বিদায়ের আগে
আমারে জানাতে তোমারে জানিতে কত কি যে সাধ জাগে।
মর্মের বাণী শুনি তব, শুধু মুখের ভাষায় কেন
জানিতে চায় ও বুকের ভাষারে লোভাতুর মন হেন?
জানি—মুখে মুখে হবে না মোদের কোনদিন জানাজানি,
বুকে বুকে শুধু বাজাইবে বীণা বেদনার বীণাপাণি!

হয়তো তোমারে দেখিয়াছি, তুমি যাহা নও তাই করে,
ক্ষতি কি তোমার যদি গো আমার তাতেই হৃদয় ভরে?
সুন্দর যদি করে গো তোমারে আমার আঁখির জল,
হারা-মোমতাজে ল'য়ে কারো প্রেম রচে যদি তাজ-ম'ল,
—বল তাহে কার ক্ষতি
তোমারে লইয়া সাজাব না ঘর সৃজিব অমরাবতী!

হয়তো তোমার শাখায় কখনো বসেনি আসিয়া শাখী
তোমার কুঞ্জে পত্রপুঞ্জে কোকিল ওঠেনি ডাকি'
শূন্যের পানে তুলিয়া ধরিয়া পল্লব আবেদন
জেগেছ নিশীথে জাগেনিক' সাথে খুলি' কেহ বাতায়ন।
—সব আগে আমি আসি'
তোমারে চাহিয়া জেগেছি নিশীথে, গিয়াছি গো ভালবাসি'।
তোমার পাতায় লিখিলাম আমি প্রথম প্রণয়-লেখা
এইটুকু হোক সান্ত্বনা মোর, হোক্ বা না হোক্ দেখা!

তোমাদের পানে চাহিয়া বন্ধু' আর আমি জাগিব না,
কোলাহল করি' সারা দিনমান কারো ধ্যান ভাঙিব না
- নিশ্চল নিশ্চুপ
আপনার মনে পুড়িব একাকী' গন্ধবিধুর ধূপ।

শুধাইতে নাই, তবুও শুধাই আজিকে যাবার আগে –
ঐ পল্লব-জাফ্‌রি খুলিয়া তুমিও কি অনুরাগে
দেখেছ আমারে—দেখিয়াছি যবে আমি বাতায়ন খুলি'
হাওয়ায় না মোর অনুরাগে তব পাতা উঠিয়াছে দুলি'?

তোমার পাতার হরিৎ আঁচলে চাঁদিনী ঘুমাবে যবে,
মূর্চ্ছিতা হবে সুখের আবেশে,—সে আলোর উৎসবে,
মনে কি পাড়বে এই ক্ষণিকের অতিথির কথা আর?
তোমার নিরাশ শূন্য এ ঘরে করিবে কি হাহাকার?
চাদের আলোক বিস্বাদ কি গো লাগিবে সেদিন চোখে?
খড়খড়ি খুলি' চেয়ে রবে দূর অস্ত অলক-লোকে?
—অথবা এমনি করি'
দাঁড়ায়ে রহিবে আপন খেয়ালে সারা দিনমান ভরি'?

মলিন মাটির বন্ধনে বাঁধা হায় অসহায় তরু,
পদতলে ধূলি ঊর্ধ্বে তোমার শূন্য গগন-মরু।
দিবসে পুড়িছ রৌদ্রের দাহে, নিশীথে ভিজিছ হিমে,
কাঁদিবারও নাই শকতি,মৃত্যু—আফিমে পড়িছ ঝিমে
তোমার দুঃখ তোমারেই যদি, বন্ধু, ব্যথা না হানে
কি হবে রিক্ত চিত্ত ভরিয়া আমার ব্যথার দানে।

*　　　*　　　*

ভুল করে কভু আসিলে স্মরণে অমনি তা যেয়ো ভুলে,
যদি ভুল ক'রে কখনো এ মোর বাতায়ন যায় খুলি,
বন্ধ করিয়া দিও পুনঃ তায়।···তোমার জাফ্‌রি-ফাঁকে
খুঁজো না তাহারে গগন-আঁধারে মাটিতে পেলে না যাকে।

[ চক্রবাক ]

# পথচারী

কে জানে কোথায় চলিয়াছি ভাই মুসাফির পথচারী,
দু-ধারে দু'কূলে দুঃখ-সুখের মাঝে আমি স্রোত-বারি
আপনার বেগে আপনি ছুটেছি জন্ম-শিখর হ'তে,
বিরামবিহীন রাত্রি ও দিন পথ হ'তে আন্ পথে।
নিজ বাস হ'ল চির-পরবাস, জন্মের ক্ষণ পরে
বাহিরিনু পথে গিরি পর্বতে—ফিরি নাই আর ঘরে।
পলাতকা শিশু জন্মিয়াছিনু গিরি-কন্যার কোলে'
বুকে না ধরিতে চকিতে ত্বরিতে ভাসিলাম ছুটে চ'লে।

জননীরে ভুলি' যে-পথে পলায় মৃগ-শিশু বাঁশী শুনি',
যে পথে পলায় শশকেরা শুনি' ঝরণার-ঝুন্‌ঝুনি,
পাখী উড়ে যায় ফেলিয়া কুলায় সীমাহীন নভোপানে,
সাগর ছাড়িয়া মেঘের শিশুরা পলায় আকাশ-যানে'—
সেই পথ ধরি' পলাইনু আমি। সেই হ'তে ছুটে চলি
গিরি দরী মাঠ পল্লীর হাট সোজা বাঁকা শত গলি।

—কোন্ গ্রহ হ'তে ছিঁড়ি
উল্কার মত ছুটেছি বাহিয়া সৌর-লোকের সিঁড়ি।
আমি ছুটে যায় জানি না কোথায়, ওরা মোর দুই তীরে
রচে নীড় ভাবে উহাদেরি তীর। এসেছি পাহাড় চিরে,
উহাদের বধূ কলস ভরিয়া নিয়ে যায় মোর বারি,
আমার গহনে গাহন করিয়া বলে সন্তাপহারী।

উহারা দেখিল কেবলি আমার সলিলের শীতলতা
দেখে নাই—জলে কত চিতাগ্নি মোর কূলে কূলে কোথা।
হায় কত হতভাগী—
আমিই কি জানি—মরিল ডুবিয়া আমার পরশ মাগি'।

বাজিয়াছে মোর তটে তটে জানি ঘটে-ঘটে কিঙ্কিণী,
জল-তরঙ্গে বেজেছে বধূর মধুর রিনিকি-ঝিনি!
বাজায়েছে বেণু রাখাল বালক তীর-তরুতলে 'বসি',
আমার সলিলে হেরিয়াছে মুখ দূর আকাশের-শশী!
জানি সব জানি, ওরা ডাকে মোরে দু'-তীরে বিছায়ে স্নেহ
দীঘি হ'তে ডাকে পদ্মমুখীরা থির হও বাঁধি গেহ!

আমি ব'য়ে যাই—ব'য়ে যাই আমি কুলু কুলু কুলু কুলু
শুনি না—কোথায় মোরও তীরে হায় পুরনারী দেয় উলু!
সদাগর-জাদী মণি মাণিক্যে বোঝায় করিয়া তরী
ভাসে মোর জলে'—ছল ছল' ব'লে আমি দূরে যাই সরি'।
আঁকড়িয়া ধরে দু'তীরে বৃথায় জড়ায়ে তন্তুলতা
ওরা দেখে নাই আবর্ত মোর, মোর অন্তর-ব্যথা।

লুকাইয়া আসে গোপনে নিশীথে কূলে মোর অভাগিনী,
আমি বলি, চল্ ছল্ ছল্ ছল্ ওরে বধূ তোরে চিনি।
কূল ছেড়ে আয় রে অভিসারিকা, মরণ-অকূলে ভাসি'
মোর তীরে-তীরে আজো খুঁজে ফিরে তোরে ঘর-ছাড়া বাঁশী
সে পড়ে ঝাঁপায়ে জলে
আমি পথে ধাই—সে কবে হারায় স্মৃতির বালুকা তলে'
জানিনাক' হায় চলেছি কোথায় অজানা আকর্ষণে,
চলেছি যতই তত সে অথই বাড়ে জল খনে খনে।

সম্মুখ-টানে ধাই অবিরাম, নাই নাই অবসর,
ছুঁইতে হারাই—এই আছে নাই—এই ঘর এই পর।
ওরে চল্ চল্ ছল্ ছল্ ছল্ কি হবে ফিরায়ে আঁখি?
তোরি তীরে ডাকে চক্রবাকেরে তোরি সে চক্রবাকী।

ওরা সন্ধ্যায় ঘরে ফিরে যায় কূলের কুলায়-বাসী,
আঁচল ভরিয়া কুড়ায় আমার কাদায়-ছিটানো হাসি।
ওরা চ'লে যায় আমি জাগি হায় ল'য়ে চিতাগ্নি শব,
ব্যথা-আবর্ত মোচড় খাইয়া বুকে করে কলরব।

ওরে বেনোজল, ছল্ ছল্ ছল্ ছুটে চল্ ছুটে চল।
হেথা কাদা জল পঙ্কিল তোরে করিতেছে অবিরল।
কোথা পাবি হেথা লোনা আঁখিজল চল্ চল্ পথচারী,
করে প্রতীক্ষা তোর তরে লোনা সাত সমুদ্র-বারি।

[ চক্রবাক ]

# গানের আড়ালে

তোমার কণ্ঠে রাখিয়া এসেছি মোর কণ্ঠের গান—
এইটুকু শুধু রবে পরিচয় ?  আর সব অবসান ?
অন্তরতলে অন্তরতর যে ব্যথা লুকায়ে রয়,
গানের আড়ালে পাও নাই তার কোনদিন পরিচয় ?

হয়তো কেবলি গাহিয়াছি গান, হয়তো কহিনি কথা ?
গানের বাণী সে শুধু কি বিলাস, মিছে তার আকুলতা ?
হৃদয়ে কখন জাগিল জোয়ার, তাহারি প্রতিধ্বনি
কণ্ঠের তটে উঠেছে আমার অহরহ রণরণি'—
উপকূলে ব'সে শুনেছ সে সুর, বোঝ নাই তার মানে ?
বেঁধেনি হৃদয়ে সে সুর, দুলেছে দুল হয়ে শুধু কানে ?

হায় ভেবে নাহি পাই—
যে-চাঁদ জাগাল সাগরে জোয়ার, সেই চাঁদই শোনে নাই।
সাগরের সেই ফুলে ফুলে কাঁদা কূলে কূলে নিশিদিন,
সুরের আড়ালে মূর্চ্ছনা কাঁদে, শোনে নাই তাহা বীণ ?
আমার গানের মালার সুবাস ছুঁল না হৃদয়ে আসি'
আমার বুকের বাণী হ'ল শুধু তব কণ্ঠের ফাঁসি ?

বন্ধু গো যেয়ো ভুলে—
প্রভাতে যে হবে বাসি, সন্ধ্যায় রেখো না সে ফুলে তুলে।
উপবনে তব ফোটে যে গোলাপ—প্রভাতেই তুমি জাগি'
জানি, তার কাছে যাও শুধু তার গন্ধ-সুষমা লাগি'।

যে কাঁটা-লতায় ফুটেছে সে-ফুল, রক্তে ফাটিয়া পড়ি'
সারা জনমের ক্রন্দন যার ফুটিয়াছে শাখা ভরি'
দেখ নাই তারে !—মিলন-মালার ফুল চাহিয়াছ তুমি,
তুমি খেলিয়াছ বাজাইয়া মোর বেদনার ঝুমঝুমি !

ভোলো মোর গান, কি হবে লইয়া এইটুকু পরিচয়,
আমি শুধু তব কণ্ঠের হার, হৃদয়ের কেহ নয় !
জানায়ো আমারে, যদি আসে দিন, এইটুকু শুধু যাচি
কণ্ঠ পারায়ে হ'য়েছি তোমার হৃদয়ের কাছাকাছি ।

[ চক্রবাক ]

## এ মোর অহঙ্কার

নাই বা পেলাম আমার গলায় তোমার গলার হার,
তোমায় আমি করব সৃজন—এ মোর অহঙ্কার!
এমনি চোখের দৃষ্টি দিয়া
তোমায় যারা দেখলো প্রিয়া,
তাদের কাছে তুমি তুমিই, আমার স্বপনে
তুমি নিখিল-রূপের রানী মানস-আসনে!

সবাই যখন তোমায় ঘিরে ক'রবে কলরব,
আমি দূরে ধেয়ান-লোকে র'চব তোমার স্তব।
র'চব সুরধুনী-তীরে
আমার সুরের উর্বশীরে,
নিখিল-কণ্ঠে দুলবে তুমি গানের কণ্ঠহার—
কবির প্রিয়া অশ্রুমতী গভীর বেদনার!

যেদিন আমি থাক্‌বনাক' থাকবে আমার গান,
বলবে সবাই, 'কে সে কবির কাঁদিয়েছিল প্রাণ?
আকাশ-ভরা হাজার তারা
রইবে চেয়ে তন্দ্রাহারা,
সবার সাথে জাগবে রাতে, চাইবে আকাশে,
আমার গানে পড়বে মনে আমায় আভাসে।

বুকের তলা করবে ব্যাথা ব'লবে কাঁদিয়া,
"বন্ধু! সে কে তোমার গানের মানসী প্রিয়া?"
হাস্‌বে সবাই, গাইবে গীতি,
তুমি নয়ন জলে তিতি'
নতুন ক'রে আমার গানে আমার কবিতায়
গহিন নিরালাতে ব'সে খুঁজবে আপনায়।

রাখতে যেদিন নারবে ধরা তোমায় ধরিয়া,
ওরা সবাই ভুলবে তোমায় দু'-দিন স্মরিয়া
আমার গানের অশ্রুজলে,
আমার বাণীর পদ্মদলে
দুলবে তুমি চিরন্তনী চির-নবীনা !
রইবে শুধু বাণী, সে-দিন রইবে না বীণা !

নাই বা পেলাম কণ্ঠে আমার তোমার কণ্ঠহার,
তোমায় আমি ক'রব সৃজন এ মোর অহঙ্কার,
এই তো আমার চোখের জলে,
আমার গানের সুরের ছলে,
কাব্যে আমার, আমার ভাষায় আমার বেদনায়,
নিত্যকালের প্রিয়া আমায় ডাকছ ঈশারায় !
চাইনা তোমায় স্বর্গে নিতে, চাই এ ধূলাতে
তোমার পায়ে স্বর্গ এনে ভুবন ভুলাতে !
ঊর্ধ্বে তোমার—তুমি দেবী,
কি হবে মোব সে রূপ সেবি,'
চাই না দেবীর দয়া, যাচি প্রিয়ার আঁখিজল,
একটু দুখে অভিমানে নয়ন টলমল !

যেমন ক'রে খেলতে তুমি কিশোর বয়সে—
মাটির মেয়ের দিতে বিয়ে মনের হরষে।
বালু দিয়ে গ'ড়তে গেহ,
জাগত বুকে মাটির স্নেহ,
ছিল না তো স্বর্গ তখন সূর্য তারা চাঁদ
তেম্‌নি ক'রে খেলবে আবার পাতবে মায়া-ফাঁদ

মাটির প্রদীপ জ্বালবে তুমি মাটির কুটীরে,
খুশীর রঙে ক'রবে সোনা ধূলি-মুঠিরে।
আধখানা চাঁদ অকাশ' পরে
উঠবে যবে গরব-ভরে
তুমি বাকী-আধখানা চাঁদ হাসবে ধরাতে!
তড়িৎ ছিঁড়ে পড়বে তোমার খোঁপায় জড়াতে।

তুমি আমার বকুল যূথী মাটির তারা-ফুল,
ঈদের প্রথম চাঁদ গো তোমার কানের পার্সি-দুল।
কুস্‌মী-রাঙা শাড়িখানি
চৈতী সাঁজে প'ববে রানী'
আকাশ-গাঙে জাগবে জোয়ার রঙের রাঙা বান,
তোরণ-দ্বারে বাজবে করুণ বাবোয়াঁ মূলতান!

আমার-রচা গানে তোমায় সেই বেলা-শেষে
এমনি সুরে চাইবে কেহ পরদেশী এসে।
রঙিন সাঁঝে এই আঙিনায়
চাইবে যারা, তাদের চাওয়ায়
আমার চাওয়া রইবে গোপন!—এ মোর অভিমান
যাচবে যারা তোমায়,—রচি তাদের তরে গান!

নাই বা দিলে ধরা আমার ধরাব আঙিনায়,
তোমায় জিনে গেলাম সুরের স্বয়ম্বর-সভায়।
তোমার রূপে আমার ভুবন
আলোয় আলোয় হ'ল মগন!
কাজ কি জেনে—কাহার, আশায় গাঁথ্‌ছ ফুল-হার
আমি তোমার গাঁথছি মালা এ মোর অহঙ্কার।

[ চক্রবাক ]

# বর্ষা বিদায়

ওগো বাদলের পরী !
যাবে কোন্ দূরে ঘাটে বাঁধা তব কেতকী পাতার তরী !
ওগো ও ক্ষণিকা, পূব-অভিসার ফুরাল কি আজ তব ?
পহিল্ ভাদরে পড়িয়াছে মনে কোন দেশ অভিনব ?

তোমার কপোল-পরশ না পেয়ে পাণ্ডুর কেয়া-রেণু ।
তোমারে স্মরিয়া ভাদরের ভরা নদীতটে কাঁদে বেণু ।
কুমারীর ভীরু বেদনা-বিধুর প্রণয়-অশ্রু 'সম
ঝ'রিছে শিশির-সিক্ত শেফালী নিশি-ভোরে অনুপম ।
ওগো ও কাজল-মেয়ে,
উদাস আকাশ ছল ছল চোখে তব মুখে আছে চেয়ে !
কাশফুল-সম শুভ্র ধবল রাশ রাশ শ্বেত মেঘে
তোমার তরীর উড়িতেছে পাল উদাস বাতাস লেগে ।
ওগো ও জলের দেশের কন্যা !  তব ও বিদায়-পথে
কাননে কাননে কদম কেশর ঝ'রিছে প্রভাত হ'তে !
তোমার আদরে মুকুলিতা হ'য়ে উঠিল যে বল্লরী
তরুর কণ্ঠ জড়াইয়া তারা কাঁদে দিবানিশি ভরি' ।
'বৌ-কথা-কও' পাখী
উড়ে গেছে কোথা, বাতায়নে বৃথা বউ করে ডাকাডাকি ।
চাঁপার গেলাস গিয়াছে ভাঙিয়া পিয়াসী মধুপ এসে
কাঁদিয়া কখন গিয়াছে উড়িয়া কমল কুমুদী-দেশে !
তুমি চ'লে যাবে দূরে,
ভাদরের নদী দু'কূল ছাপায়ে কাঁদে ছলছল সুরে !

যাবে যবে দূর হিম-গিরি-শিরে ওগো বাদলের পরী,
ব্যথা করে বুক উঠিবে না কভু সেথা কাহারেও স্মরি' ?
সেথা নাই জল কঠিন তুষার নির্মম শুভ্রতা'—
কে জানে কী ভাল বিধুর ব্যথা—না মধুর পবিত্রতা !
সেথা মহিমার ঊর্ধ্ব শিখরে নাই তরু লতা হাসি,
সেথা রজনীর রজনীগন্ধা প্রভাতে হয় না বাসি
সেথা যাও তব মুখর পায়ের বরষা-নূপুর খুলি'
চলিতে চকিতে চমকি উঠ না কবরী উঠে না দুলি'।

সেথা রবে তুমি ধেয়ান-মগ্ন তাপসিনী অচপল,
তোমার আশায় কাঁদিবে ধরায় তেমনি 'ফটিক জল'।

[ চক্রবাক ]

# আমি গাই তারি গান

আমি গাই তারি গান—
দৃপ্ত-দম্ভে যে-যৌবন আজ ধরি' অসি খরসান
হইল বাহির অসম্ভবের অভিযানে দিকে দিকে।
লক্ষ যুগের প্রাচীন মমির পিরামিডে গেল লিখে
তাদের ভাঙার ইতিহাস-লেখা। যাহাদের নিঃশ্বাসে
জীর্ণ পুঁথির শুষ্ক পত্র উড়ে গেল এক পাশে।
যারা ভেঙে চলে অপ-দেবতার মন্দির আস্তানা,
বক-ধার্মিক নীতি-বৃদ্ধের সনাতন তাড়ি-খানা।
যাহাদের প্রাণ-স্রোতে ভেসে গেল পুরাতন জঞ্জাল,
সংস্কারের জগদ্দল-শিলা, শাস্ত্রের কঙ্কাল।
মিথ্যা মোহের পূজা-মণ্ডপে যাহারা অকুতোভয়ে
এল নির্মম—মোহ-মুদগর ভাঙনের গদা ল'য়ে
বিধি-নিষেধের চীনের প্রাচীরে অসীম দুঃসাহসে,
দু'-হাতে চালাল হাতুড়ি শাবল। গোরস্থানেরে চ'ষে
ছুঁড়ে ফেলে যত শব কঙ্কাল বসালো ফুলের মেলা,
যাহাদের ভিড়ে মুখর আজিকে জীবনের বালু বেলা।
গাহি তাহাদেরি গান
বিশ্বের সাথে জীবনের পথে যারা আজি আগুয়ান।

—সেদিন নিশীথ-বেলা
দুস্তর পারাবারে যে যাত্রী একাকী ভাসালো ভেলা,
প্রভাতে সে আর ফিরিল না কূলে, সেই দুরন্ত লাগি'
আঁখি মুছি আর রচি গান আমি আজিও নিশীথে জাগি'।

আজো বিনিদ্র গাহি গান আমি চেয়ে তারি পথ-পানে
ফিরিল না প্রাতে যে জন সে-রাতে উড়িল আকাশ-যানে
নব জগতের শর-সন্ধানী অসীমের পথ-চারী,
যার ভয়ে জাগে সদা সতর্ক মৃত্যু দুয়ারে দ্বারী।

সাগর গর্ভে, নিঃসীম নভে, দিগদিগন্ত জুড়ে
জীবনোদ্বেগে তাড়া ক'রে ফেরে নিতি যারা মৃত্যুরে,
মানিক আহরি' আনে যারা খুঁড়ি' পাতাল যক্ষপুরী ;
নাগিনীর বিষ-জ্বালা স'য়ে করে ফণা হ'তে মণি চুরি।
হানিয়া বজ্র-পাণির বজ্র উদ্ধত শিরে ধরি'
যাহারা চপলা মেঘ-কন্যারে করিয়াছে কিঙ্করী।
পবন যাদের ব্যজনী দুলায় হইয়া আজ্ঞাবাহী,—
এসেছি তাদের জানাতে প্রণাম তাহাদের গান গাহি।
গুঞ্জরি' ফেরে ক্রন্দন মোর তাদের নিখিল ব্যেপে—
ফাঁসীর রজ্জু ক্লান্ত আজিকে যাহাদের টুটি' চেপে।
যাহাদের কারাবাসে
অতীত রাতের বন্দিনী ঊষা ঘুম টুটি' ঐ হাসে।

[ সন্ধ্যা ]

## জীবনবন্দনা

গাহি তাহাদের গান—
ধরণীর হাতে দিল যারা আনি ফসলের ফরমান।
শ্রম-কিণাঙ্ক-কঠিন যাদের নির্দয় মুঠিতলে
ত্রস্তা ধরণী নজরানা দেয় ডালি ভ'রে ফুলে ফলে।
বন্য শ্বাপদ-সঙ্কুল জরা-মৃত্যু ভীষণা ধরা
যাদের শাসনে হ'ল সুন্দর কুসুমিতা মনোহরা।
যারা বর্বর হেথা বাঁধে ঘর পরম অকুতোভয়ে
বনের ব্যাঘ্র ময়ূর সিংহ বিবরের ফণী ল'য়ে।
এল দুর্জয় গতি-বেগ সম যারা যাযাবর-শিশু
—তারাই গাহিল নব প্রেম-গান ধরণী মেরীর যীশু—
যাহাদের চলা লেগে
উল্কার মত ঘুরিছে ধরণী-শূন্যে অমিত বেগে!

খেয়াল-খুশীতে কাটি' অরণ্য-রচিয়া অমরাবতী
যাহারা করিল ধ্বংস সাধন পুনঃ চঞ্চলমতি,
নবীন আবেগ রুখিতে না পারি' যারা উদ্ধত-শির
লঙ্ঘিতে গেল হিমালয়, গেল শুষিতে সিন্ধু-নীর।
নবীন জগৎ সন্ধানে যারা ছুটে মেরু-অভিযানে,
পক্ষ বাঁধিয়া উড়িয়া চ'লেছে যাহারা ঊর্ধ্বপানে।
তবুও থামে না যৌবন-বেগ, জীবনের উল্লাসে,
চ'লেছে চন্দ্র মঙ্গল গ্রহে স্বর্গে অসীমাকাশে।
যারা জীবনের পসরা বহিয়া মৃত্যুর দ্বারে দ্বারে
করিতেছে ফিরি, ভীম রণভূমে প্রাণ বাজি রেখে হারে।

আমি মর-কবি—গাই সেই বেদে বেদূঈনদের গান,
যুগে যুগে যারা করে অকারণ বিপ্লব-অভিযান !
জীবনের আতিশয্যে যাহারা দারুণ উগ্রসুখে
সাধ ক'রে নিল গরল-পিয়ালা, বর্শা হানিল বুকে !
আষাঢ়ের গিরি-নিঃস্রাব সম কোনো বাধা মানিল না,
বর্বর বলি, যাহাদের গালি পাড়িল ক্ষুদ্রমনা,
কূপ মণ্ডুক 'অসংযমী'র আখ্যা দিয়াছে যারে,
তারি তরে ভাই গান রচে যাই, বন্দনা করি তারে

[ সন্ধ্যা ]

## চল্ চল্ চল্

"বাংলাদেশের রণ সঙ্গীত

কোরাস :—

চল্ চল্ চল্ !
উর্ধ্ব গগনে বাজে মাদল
নিম্নে উতলা ধরণী-তল
অরুণ প্রাতের তরুণ দল
চল্ রে চল্ রে চল্
চল্ চল্ চল্ ॥

ঊষার দুয়ারে হানি' আঘাত
আমরা আনিব রাঙা প্রভাত,
আমরা টুটাব তিমির রাত,
বাধার বিন্ধ্যাচল !
নব নবীনের গাহিয়া গান
সজীব করিব মহাশ্মশান,
আমরা দানিব নতুন প্রাণ
বাহুতে নবীন বল।
চল্ রে নও-জোয়ান,
শোন্ রে পাতিয়া কান,
মৃত্যু-তোরণ-দুয়ারে-দুয়ারে
জীবনের আহ্বান।
ভাঙ্ রে ভাঙ্ আগল
চল্ রে চল্ রে চল্
চল্ চল্ চল্।

কোরাস :—

ঊর্ধ্বে আদেশ হানিছে বাজ
শহীদী ঈদের সেনারা সাজ,
দিকে দিকে চলে কুচকাওয়াজ
খোল্‌রে নিদ্‌ মহল!
কবে সে খেয়ালী বাদ্‌শাহী,
সেই সে অতীতে আজো চাহি'
যাস্‌ মুশাফির গান গাহি'
ফেলিস্‌ অশ্রুজল!
যাক্‌ রে তখ্‌ত্‌-তাউস্‌
জাগ্‌ রে জাগ বেহুঁস!
ডুবিল রে দেখ্‌ কত পারস্য
কত রোম গ্রীক্‌ রুষ।
জাগিল তারা সকল,
জেগে ওঠ হীনবল!
আমরা গড়িব নতুন করিয়া
ধূলায় তাজমহল!
চল্‌ চল্‌ চল্‌॥

[ সন্ধ্যা ]

## যৌবন-জল-তরঙ্গ

এই যৌবন-জল-তরঙ্গ রোধিবি কি দিয়া বালির বাঁধ?
কে রোধিবি এই জোয়ারের টান গগনে যখন উঠেছে চাঁদ?
যে সিন্ধু-জলে ডাকিতেছে বান—তাহারি তরে এ চন্দ্রোদয়,
বাঁধ বেঁধে থির আছে নালা-ডোবা, চাঁদের উদয় তাদের নয়।
যে বান ডেকেছে প্রাণ-দরিয়ায়, মাঠে ঘাটে বাটে নেমেছে ঢল,
জীর্ণ শাখায় বসিয়া শকুনি শাপ দিক তারে অনর্গল।
সারস মরাল ছুটে আয় তোরা, ভাসিল কুলায় যে বন্যায়
সেই তরঙ্গে ঝাঁপায়ে দোল্ রে সর্বনাশের নীল দোলায়।

খরস্রোত-জলে কাদা-গোলা বলে গ্রীবা নাড়ে তীরে জরদ্গব,
গলিত-শবের ভাগাড়ের ওরা, মৃত্যুর ওরা করে স্তব।
ওরাই বাহন জরা মৃত্যুর, দেখিয়া ওদের হিংস্র চোখ—
রে ভোরের পাখী! জীবন প্রভাতে গাহিবি না নব পুণ্য শ্লোক?
ওরা নিষেধের প্রহরী পুলিশ, বিধাতার নয়—ওরা বিধির।
ওরাই কাফের, মানুষের ওরা তিলে তিলে শুষে প্রাণ-রুধির।
বল্ তোরা নবজীবনের ঢল্ হোক্ ঘোলা, তবু এই সলিল
চির-যৌবন দিয়েছে ধরারে, গেরুয়া মাটীরে করেছে নীল।

নিজেদের চারধারে বাঁধ বেঁধে মৃত্যু-জীবানু যারা জিয়ায়,
তারা কি চিনিবে—মহাসিন্ধুর উদ্দেশে ছোটে স্রোত কোথায়।
স্থাণু গতিহীন পড়ে আছে তারা আপনারে ল'য়ে বাঁধিয়া চোখ
কোটরের জীব, উহাদের তরে নহে উদীচীর ঊষা আলোক।

আলোক হেরিয়া কোটরে থাকিয়া চেঁচায় পেঁচারা ওরা চেঁচাক।
মোরা গা'ব গান, ওদের মারিতে আজো বেঁচেআছেদেদার কাক।
জীবনে যাদের ঘনাল সন্ধ্যা, আজ প্রভাতের শুনে আজান
বিছানায় শুয়ে যদি পাড়ে গালি, দিক গালি—তোরা দিস্‌নে কান।
উহাদের তরে হ'তেছে কালের গোরস্থানে রে গোর খোদাই,
মোদের প্রাণের রাঙা জলসাতে জরা-জীর্ণের দাওত নাই।

জিঞ্জির-পায়ে দাঁড়ে বসে টিয়া চানা খায় গায় শিখানো বোল,
আকাশের পাখী! ঊর্ধ্বে উঠিয়া কণ্ঠে নতুন লহরী তোল।
তোরা ঊর্ধ্বের—অমৃত লোকের, ছুঁড়ুক নীচেরা ধুলাবালি,
চাঁদেরে মলিন করিতে পারে না কেরোসিনী ডিবে-কালি ঢালি'।
বন্য-বরাহ পঙ্ক ছিটাক, পাঁকের ঊর্ধ্বে তোরা কমল,
ওরা দিক কাদা, তোরা দে সুবাস, তোরা ফুল, ওরা পশুর দল।

তোদের শুভ্র গায়ে হানে ওরা আপন গায়ের গলিত পাঁক,
যাঁরা যা দেবার সে দেয় তাহাই, স্বর্গের শিশু সহিয়া থাক্‌।
শাখা ভ'রে আনে ফুল-ফল সেথা নীড় রচি, গাহে পাখীরা গান,
নীচের মানুষ তাই ছোড়ে ঢিল. তরুর নহে সে অসম্মান।
কুসুমের শাখা ভাঙে বাঁদরের উৎপাতে হায়, দেখিয়া তাই—
বাঁদর খুশীতে করে লাফালাফি, মানুষ আমরা লজ্জা পাই।
মাথার ঘায়েতে পাগল উহারা নিস্‌নে তরুণ ওদের দোষ!
কাল হবে বা'র জানা জা যাহার, সে বুড়োর' পরে বৃথা এ রোষ।

যে তরবারির পুণ্যে আবার সত্যেরে তোরা দানিবি তখ্‌ত,
ছুছো মেরে তার খোয়াস্‌নে মান, ফুরায়ে এসেছে ওদের ওক্‌ত!
যে বন কাটিয়া বসাবি নগর তাহার শাখার দু'টো আঁচড়
লাগে যদি গা'য়, স'য়ে যা না ভাই, আছে তো কুঠার হাতের' পর।

যুগে যুগে ধরা করেছে শাসন গর্বোদ্ধত যে যৌবন—
মানেনি কখনো আজো মানিবে না বৃদ্ধত্বের এই শাসন।
আমরা সৃজিব নতুন জগৎ, আমরা গাহিব নতুন গান'
সম্ভ্রমে-নত এই ধরা নেবে অঞ্জলি পাতি' মোদের দান।
যুগে যুগে জরা বৃদ্ধত্বেরে দিয়াছি কবর মোরা তরুণ—
ওরা দিক গালি, মোরা হাসি' খালি বলিব 'ইন্না—রাজেউন।'

[ সন্ধ্যা ]

# অন্ধ স্বদেশ দেবতা

ফাঁসির রশ্মি ধরি'
আসিছে অন্ধ স্বদেশ-দেবতা, পলে পলে অনুসরি'
মৃত্যু-গহন যাত্রীদলের লাল পদাঙ্ক-রেখা !
যুগযুগান্ত-নির্জ্জিত-ভালে নীল কলঙ্ক লেখা।

নীরন্ধ্র মেঘে অন্ধ আকাশ, অন্ধ তিমির রাতি,
কুহেলি অন্ধ দিগন্তিকার হস্তে নিভেছে বাতি,—
চলে পথহারা অন্ধ দেবতা ধীরে ধীরে এরি মাঝে,
সেই পথে ফেলে চরণ—যে-পথে কঙ্কাল পায়ে বাজে !

নির্যাতনের যষ্টি দিয়া শত্রু আঘাত হানে
সেই যষ্টিরে দোসর করিয়া অলক্ষ্য পথ-পানে
চ'লেছে দেবতা — অন্ধ দেবতা —পায়ে পায়ে পলে পলে,
যত ঘিরে আসে পথ-সঙ্কট চলে তত নব-বলে।
ঢ'লে পড়ে পথ' পরে,
নবীন মৃত্যু-যাত্রী আসিয়া তুলে ধরে বুকে ক'রে !

অন্ধ কারায় বন্ধ দুয়ারে যথায় বন্দী জাগে,
যথায় বধ্য-মঞ্চ নিত্য রাঙিছে রক্ত-রাগে,
যথায় পিষ্ট হ'তেছে আত্মা নিষ্ঠুর মুঠি-তলে,
যথায় অন্ধ গুহায় ফণীর মাথায় মাণিক জ্বলে,
যথায় বন্য শ্বাপদের সাথে নখর দন্ত ল'য়ে
জাগে বিনিদ্র বন্য-তরুণ ক্ষুধার তাড়না সয়ে,

যথ প্রাণ দেয় বলির নারীরা যূপকাষ্ঠের ফাঁদে,—
সেই পথে চলে অন্ধ দেবতা, পথ চলে আর কাঁদে'
"ওরে ওঠ ত্বরা করি'
তোদের রক্তে-রাঙা ঊষা আসে, পোহাইছে বিভাবরী।"

তিমির রাত্রি, ছুটেছে যাত্রী নিরুদ্দেশের ডাকে,
জানে না কোথায় কোন্ পথে কোন ঊর্দ্ধে দেবতা হাঁকে।
শুনিয়াছে ডাক এই শুধু জানে ; আপনার অনুরাগে
মাতিয়া উঠেছে অলস চরণ, সম্মুখে পথ জাগে।
জাগে পথ, জাগে ঊর্দ্ধে দেবতা, এই দেখিয়াছে শুধু,
কে দেখে সে পথে চোরা বালুচর, পর্বত মরু ধূ-ধূ!

ছুটেছে পথিক, সাথে চলে পথ, অমানিশি চলে-সাথে,
পথে পড়ে ঢ'লে, মৃত্যুর ছলে ধরে দেবতার হাতে!
চলিতেছে পাশাপাশি —
মৃত্যু, তরুণ, অন্ধ দেবতা, নবীন ঊষার হাসি!

। সন্ধ্যা ।

খাম্বাজ-পিলু—দাদরা

আমাব কোন কূলে আজ ভিড়্‌ল তরী
এ কোন্ সোনার গাঁয়।
আমার ভাটির তরী আবার কেন
উজান যেতে চায় ॥

আমার দুঃখেরে কাণ্ডারী করি'
আমি ভাসিয়েছিলাম ভাঙা তরী,
তুমি ডাক দিলে কে স্বপন-পরী
নয়ন-ইশারায় ॥

আমার নিবিয়ে দিয়ে ঘরের বাতি,
ডেকেছিল ঝড়ের রাতি
তুমি কে এলে মোর সুরের সাথী
গানের কিনারায় !

ওগো সোনার দেশের সোনার মেয়ে,
তুমি হবে কি মোর তরীর নেয়ে,
এবার ভাঙা তরী চল বেয়ে
রাঙা অলকায় ॥

ভৈরবী গজল—দাদরা

মোর ঘুমঘোরে কে এলে মনোহর
নমো নম নমো নম নমো নম।

শ্রাবণ-মেঘে নাচে নটবর
ঝমঝম ঝমঝম ঝমঝম ॥
শিয়রে বসি' চুপিচুপি চুমিলে নয়ন,
মোর বিকশিল আবেশে তনু
নীপ-সম, নিরুপম মনোরম ॥

মোর ফুলবনে ছিল যত ফুল
ভরি' ডালি দিনু ঢালি', দেবতা মোর
হায় নিলে না সে ফুল, ছি ছি বেভুল,
নিলে তুলি' খোঁপা খুলি' কুসুম-ডোর। ॥
স্বপনে কী যে ক'য়েছি তাই গিয়াছ চলি,
জাগিয়া কেঁদে ডাকি দেবতায়—
প্রিয়তম প্রিয়তম প্রিয়তম ॥

[ চোখের চাতক ]

মান্দ্—কাহার্‌বা

কেউ ভোলে না কেউ ভোলে
অতীত দিনের স্মৃতি !
কেউ দুখ ল'য়ে কাঁদে,
কেউ ভুলিতে গায় গীতি ॥
কেউ শীতল জলদে
হেরে অশনির জ্বালা
কেউ মুঞ্জরিযা তোলে
তার শুষ্ক কুঞ্জ-বীথি ॥
হেরে কমল-মৃণালে
কেউ কাঁটা কেহ কমল।
কেউ ফুল দলি' চলে
কেউ মালা গাঁথে নিতি ॥

কেউ জ্বালে না আর আলো
তার চির-দুখের রাতে
কেউ দ্বার খুলি' জাগে
চায় নব চাঁদের তিথি ॥

[ চোখের চাতক ]

ভাটিয়াল — কাহারবা

আমার গহীন জলের নদী।
আমি তোমার জলে রইলাম ভেসে জনম অবধি ॥
তোমার বানে ভেসে গেল আমার বাঁধা ঘর,
চরে এসে বস্‌লাম রে ভাই ভাসালে সে চর।
এখন সব হারায়ে তোমার জলে রে
আমি ভাসি নিরবধি ॥
আমার ঘর ভাঙিলে ঘর পাব ভাই
ভাঙলে কেন মন,
হারালে আর পাওয়া না যায়
মনের মতন।
জোয়ারে মন ফেরে না আর রে
( ও সে ) ভাটিতে হারায় যদি ॥
তুমি ভাঙ' যখন কূল রে নদী
ভাঙ' একই ধার,
আর মন যখন ভাঙ' রে নদী
দুই কূল ভাঙ' তার
চর পড়ে না মনের কূলে রে
একবার সে ভাঙে যদি ॥

[ চোখের চাতক ]

ভাটিয়ালী—কারফা

আমার 'শাম্পান' যাত্রী না লয়
ভাঙা, আমার তরী।
আমি আপনারে ল'য়ে রে ভাই
এ পার ও পার করি॥
আমায় দেউলিয়া ক'রেছে রে ভাই যে নদীর জল
আমি ডুবে দেখতে এসেছি ভাই সেই জলেরি তল।
আমি ভাসতে আসি, আসিনিক' কামাতে ভাড়া কড়ি।

আমি এই জলের আয়নাতে ভাই
দেখেছিলাম তায়,
এখন আয়না আছে প'ড়ে রে ভাই
আয়নার মানুষ নাই।
তাই চোখের জলে নদীর জলে রে
আমি তারেই খুঁজে মরি॥

আমি তারির আশায় 'শাম্পান' ল'য়ে
ঘাটে বসে থাকি,
আমার তারির নাম ভাই জপমালা
তারেই কেঁদে ডাকি।
আমার নয়ন-তারা লইয়া গেছে রে
নয়ন নদীর জলে ভরি।

ঐ নদীর জলও শুকায় রে ভাই,
সে-জল আসে ফিরে,
আর মানুষ গেলে ফিরে না কি
দিলে মাথার কিরে।

আমি ভালোবেসে গেলাম ভেসে গো
আমি হ'লাম দেশান্তরী ॥

[ চোখের চাতক ]

পরজ—একতালা

পরজনমে দেখা হবে প্রিয় !
ভুলিও মোরে হেথা ভুলিও ॥

এ-জনমে যাহা বলা হ'ল না,
আমি বলির না, তুমিও ব'লো না
জানাইলে প্রেম করিও ছলনা,
যদি আসি ফিরে, বেদনা দিও ॥

হেথায় নিমেষে স্বপন ফুরায়,
রাতের কুসুম প্রাতে ঝ'রে যায়,
ভালো না বাসিতে হৃদয় শুকায়,
বিষ-জ্বালা-ভরা হেথা অমিয় ॥

হেথা হিয়া ওঠে বিরহে আকুলি'
মিলনে হারাই দু-দিনেতে ভুলি,
হৃদয়ে যথায় প্রেম না শুকায়
সেই অমরায় মোরে স্মরিও ॥

[ চোখের চাতক ]

# প্যাক্ট

## গান

কোরাস :—

বদ্‌না-গাড়ুতে গলাগলি করে, নব প্যাক্টের আসনাই,
মুসলমানের হাতে নাই ছুরি, হিন্দুর হাতে বাঁশ নাই ॥

আঁটসাঁট ক'রে গাঁট-ছড়া বাঁধা হ'ল টিকি আর দাড়িতে,
বজ্র আঁটুনি ফসকা গেরো? তা হয় হোক তাড়াতাড়িতে।
একজন যেতে চাহিবে সুমুখে, অন্যে টানিবে পিছনে,
ফস্‌কা সে গাঁট হয়ে যাবে আঁট সেই টানাটানি জীবনে।

বুকে বুকে মিল হ'লনাক', মিল হ'ল পিঠে পিঠে তাই সই
মিঞা কন, 'কোথা দাদা মোর?' আর বাবু কন,
'মিঞা ভাই কই?'
বাবু দেন মেখে দাড়িতে খেজাব, মিঞা টৈতনে তৈল,
চার চোখে করে আড়-চোখাচোখি কি মধু মিলন হইল।

বাবু কন, 'খাই তোমারে তুষিতে ঐ নিষিদ্ধ কুঁকড়ো!'
মিঞা কন, 'মিল আরো জমে দাদা, যদি দাও দু'টো টুকরো।
মোদের মুর্গী রাম পাখী হ'ল, দাদা, তাও হ'ল শুদ্ধি?
গেছে বাদশাহী, মুর্গীও গেল, আর কার জোরে যুদ্ধি!

বাবু কন, 'পরি লুঙি বি-কচ্ছ তোমাদের দিল্ তুষিতে!'
মিঞা কন, 'ফেজে রাখি টৈতনী-ঝাণ্ডা সেই সে খুশীতে!

বহু মিঞা ভাই বসবাস করে তোমাদের বারাণসীতে,
(আর) রাত হ'লে মোরা ভাত খাইনাক' আজো তাই একাদশীতে!

বাবু কন, 'মোরা চটিকা ছাড়িয়া সেলিমী নাগরা ধ'রেছি।'
মিঞা কন, 'গরু জবাই-এর পাপ হ'তে ভাই দাদা ত'রেছি।'
বাবু কন 'এত ছাড়িলেই যদি ছেড়ে দাও খাওয়া বড়টা!'
মিঞা কন, 'দাদা মুরগী তো নাই কি দিয়া খাইব পরটা!'

বাবু কন, 'গরু কোরবানী করা ছেড়ে দাও যদি মিঞা ভাই,
সিনান করায়ে সিঁদুর পরায়ে তোরে মন্দিরে নিয়া যাই!'
মিঞা কন, 'যদি আল্লা মিঞার ঘরে নাহি লও হরিনাম'
হলদ সহিত ছাড়িব তোমারে দাঙ্গা হয় হবে পরিণাম।'

'সারা-বাবা-রারা' সাহসা অদূরে উঠিল হোরির হররা,
শম্ভু ছুটিল বস্ত্র তুলিয়া, ছকু মিঞা নিল ছররা।
লাগে টানাটানি হোঁইয়ো হাঁইয়ো টিকি দাড়ি ওড়ে শূন্যে,
ধর্মে ধর্মে করে কোলাকুলি নব-প্যাক্টেরি পুণ্যে।

বদনা গাড়ুতে পুনঃ ঠোকাঠুকি রোল উঠিল 'হা হন্ত।
ঊর্ধ্বে থাকিয়া সিঙ্গী মাতুল হাসে ছিরকুটি' দন্ত!
মস্জিদ পানে ছুটিলেন মিঞা, মন্দির পানে হিন্দু;
আকাশে উঠিল চির-জিজ্ঞাসা—করুণ চন্দ্রবিন্দু!

[ চন্দ্রবিন্দু ]

## শ্রীচরণ ভরসা

। সোহিনী—একতলা ।

কোরাস :

থাকিতে চরণ মরণে কি ভয়, নিমেষে যোজন ফরসা।
মরণ-হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা ॥

গর্বের শির যব মোদের ? চরণ তেমনি লম্বা ?
শৈশব হ'তে আ-মরণ চলি সবারে দেখায়ে রম্ভা !
সার্জেণ্ট যবে আর্জেণ্ট-মা'র হাতে ক'রে আসে তাড়ায়ে,
না হ'য়ে ক্রুদ্ধ পদ-প্রবুদ্ধ সম্মুখে দিই বাড়ায়ে ॥

কোরাস :—

থাকিতে চরণ মরণে কি ভয় নিমেষে যোজন ফরসা।
মরণ-হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা ॥

বপু কোলা ব্যাং, রবারের ঠ্যাং প্রয়োজন মতো বাড়ে গো,
সমানে আদাড়ে বনে ও বাদাড়ে পগারে পুকুর পাড়ে গো ;
লখিতে চকিতে লঙ্ঘিয়া যায় গিরি দরী বন সিন্ধু,
অই এক পথে মিলিয়াছি মোরা সব মুস্‌লিম হিন্দু ॥

কোরাস :-

থাকিতে চরণ মরণে কি ভয়, নিমেষে যোজন ফরসা।
মরণ-হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা ॥

কহিতেছে নাকি বিশ্ব, আমরা রণে পশ্চাতে হটে যাই !
পশ্চাৎ দিয়ে ছুটে কেউ ? হেসে মরিব কি দম ফেটে ছাই !

ছুটি যবে মোরা সুমুখেই ছুটি, পশ্চাতে পাশে হেরি না।
সাম্‌নে ছোটারে পিছু হাঁটা বলো? রাঁচি যাও, আর দেরী না!!

কোরাস :—

থাকিতে চরণ মরণে কি ভয়, নিমেষে যোজন ফরসা।
মরণ-হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা॥

আমাদের পিছে ছুটিতে ছুটিতে মৃত্যু পড়িবে হাঁপায়ে,
জিভ্ বা'র হয়ে পড়িবে যমের, জীবন তখন বাঁ পায়ে
মোরা দেব-জাতি ছিনু যে একদা, আজো তার স্মৃতি চরণে,
ছুটি না তো যেন উড়ে চলি নভে, থাকেনাক' ধতি পরনে॥

কোরাস :

থাকিতে চরণ মরণে কি ভয়, নিমেষে যোজন ফরসা!
মরণ হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা॥

বাপ-পিতামোর প্রদর্শিত এ পথ মহাজন-পিষ্ট,
গোস্বামী মতে পরাহেও বাবা এ পথে মিলিবে ইষ্ট,
ম'রে যদি যাও তা হ'লে তো তুমি একদম গেলে মরিয়াই!
পলাইল যেই বেঁচে গেল সেই, জনম চরণ ধরিয়াই॥

কোরাস :—

থাকিতে চরণ মরণে কি ভয়, নিমেষে যোজন ফরসা!
মরণ-হরণ নিখিল-শরণ জয় শ্রীচরণ ভরসা॥

[ চন্দ্রবিন্দু ]

## 'দে গরুর গা ধুইয়ে'

কোরাস ঃ—দে গরুর গা ধুইয়ে !

উল্‌টে গেল বিধির বিধি আচার বিচার ধর্ম জাতি,
মেয়েরা সব লড়াই করে, মদ্দ করেন চড়ুই-ভাতি।
পলান পিতা টিকেট ক'রে—
খুকী তাহার পিকেট করে!
গিন্নি কাটেন চরকা, কাটেন কর্তা সময় গাই দুইয়ে!
কোরাস্ ঃ---দে গরুর গা ধুইয়ে!

চর্মকার আর মেথর চাঁড়াল ধর্মঘটের কর্ম গুরু!
পুলিশ শুধু করছে পরখ কার কতটা চর্ম পুরু।
চাটুয্যেরা রাখছে দাড়ি,
মিঞারা যান নাপিত-বাড়ি!
বোট্‌কা-গন্ধি ভোজপুরী কয় বাঙালীকে—'মৎ ছুইয়ে!'
কোরাস ঃ—দে গরুর গা ধুইয়ে!

মাজায় বেঁধে পৈতে বামুন রান্না করে কার না বাড়ী,
গা ছুঁলে তার লোম ফেলে না, ঘর, ছুঁলে তার ফেলে হাঁড়ি
মেয়েরা যান মিটিং হেদোর,
পুরুষ বলে, 'বাপ্‌ রে দে দোর!'
ছেলেরা খায় লপ্‌সি-হুড়ো, বুড়োর পড়ে ঘাম চুঁইয়ে!'
কোরাস্ ঃ—দে গরুর গা ধুইয়ে!!

ভয়ে মিঞা ছাড়্‌ল টুপি, আঁটল কষে গোপাল-কাছা,
হিন্দু সাজে গান্ধী-ক্যাপে, লুঙ্গী পরে ফুঙ্গী চাচা!

দেখ্‌লে পুলিশ গুতোয় ষাঁড়ে
পুরুষ লুকায় বাঁশের ঝাড়ে !
নাক-কাটা হয় রায় বাহাদুর, খান বাহাদুর কান খুইয়ে।
কোরাস্ ঃ—দে গরুর গা ধুইয়ে ॥

খঞ্জ তারে গঞ্জনা দেয়' চ'লতে নারে দেশ যে সাথে।
টাকে বলে, 'টাক ভালো হয় আমার তেলে লাগাও মাথে'।
'কি গানই গায়', বলছে কালা,
কাণা কয়, 'কি নাচ্‌ছে বালা'
খোঁড়া বলে, 'সোজা হ'য়ে শুতে যে সাধ, দে শুইয়ে'
কোরাস্ ঃ—দে গরুর গা ধুইয়ে।

সস্তা দরে দস্তা-মোড়া আসছে স্বরাজ বস্তা-পচা,
কেউ বলে না 'এই যে লোহি' আস্‌লে 'যুদ্ধ দেহি'র খোঁচা'।
গুণীরা খায় বেগুন-পোড়া
বেগুন চড়ে গাড়ী ঘোড়া,
ল্যাংড়া হাসে ভেংড়ো দেখে ব্যাঙের পিঠে ঠ্যাং খুইয়ে।
কোরাস ঃ—দে গরুর গা ধুইয়ে ॥

[ চন্দ্রবিন্দু ]

# ওমর খৈয়াম গীতি

সিন্ধুকাফি—কাওয়ালী

সৃজন-ভোরে প্রভু মোরে সৃজিলে গো প্রথম যবে
(তুমি) জানতে আমার ললাট-লেখন, জীবন আমার
কেমন হবে

তোমারি সে নিদেশ প্রভু,
যদিই গো পাপ করি কভু,
নরক ভীতি দেখাও তবু, এমন বিচার কেউ কি সবে

করুণাময় তুমি যদি দয়া কর দয়ার লাগি'
ভুলের তবে আদমেরে ক'রলে কেন স্বর্গ ত্যাগী।
ভক্তে বাঁচাও দয়া দানি'
সে তো গো তার পাওনা জানি'
পাপীরে লও বক্ষে টানি' করুণাময় কইব তবে॥

ভৈরবী—কাওয়ালী

তরুণ প্রেমিক। প্রণয়-বেদন
জানাও জানাও বে-দিল্ প্রিয়ায়।
ওগো বিজয়ী। নিখিল-হৃদয়
কর কর জয় মোহন মায়ায়॥

নহে ঐ এক হিয়ার সমান
হাজার কা'বা হাজার মস্‌জিদ্
কি হবে তোর কা'বার খোঁজে,
আশয় তোর খোঁজ হৃদয়-ছায়ায়!!

প্রেমের আলোয় যে দিল্ রওশন্
যেথায় থাকুক সমান তাহার—
খোদার মসজিদ মূরত-মন্দির,
ঈসাই-দেউল, ইহুদ্-খানায় ॥

অমর তার নাম প্রেমের খাতায়
জ্যোতি-লেখায় রবে লেখা,
নরকের ভয় করে না সে,
থাকে না সে স্বরগ-আশায় ॥

[ নজরুল-গীতিকা ]

ঈশাই-দেউল—গির্জা ইহুদ-খানা—ইহুদীদের উপাসনা মন্দির
কা'বা—মক্কা শরীফের মসজিদ দিল—হৃদয় রওশন্—উজ্জ্বল